শাঙ্করভাষ্য, স্বামিকৃত টীকা ও অন্বয়াদি সহিত

# শ্রীমদ্ভগবদ্গীতা।

শ্রীমৎপরমহংসপরিব্রাজকশ্রীকৃষ্ণানন্দস্বামি-
কর্ত্তৃক ব্যাখ্যাত।

বৈদ্যকুলজ
শ্রীযোগীন্দ্রনাথ সেন বিদ্যাভূষণ, এম্, এ,
কর্ত্তৃক সম্পাদিত।

চতুর্থ সংস্করণ

প্রকাশক
শ্রীসেবানন্দ স্বামী,
কাশী—যোগাশ্রম,
বেনারস-সিটি

১৩১৯।

মূল্য ৪৲ চারি টাকা মাত্র ডাকব্যয় ।৹ আট আনা

( চতুর্থ সংস্করণ )

# প্রকাশকের নিবেদন।

শ্রীমৎ পরমহংস পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দস্বামী মহোদয়ের ব্যাখ্যাত শ্রীমদ্ভগবদ্গীতার **চতুর্থ সংস্করণ** প্রকাশিত হইল। শ্রীমৎ স্বামিজী জীবিত কালে "গীতার্থসন্দীপনীর" যে সকল অংশ আরও বিশদ ও পরিবর্দ্ধিত করিয়া লিখিয়াছিলেন, তাহাও যথাস্থানে সন্নিবিষ্ট হইল। অধিকন্তু **বাঙ্গালা প্রতিশব্দ** সহ প্রত্যেক শ্লোকের **অন্বয়** ও **গীতাপাঠক্রমের বঙ্গানুবাদ** প্রদত্ত হইয়াছে। বঙ্গদেশে অন্য কোন গীতায় এরূপ পদ্ধতি এ পর্য্যন্ত অবলম্বিত হয় নাই। পরিব্রাজক স্বামিজীর সংক্ষিপ্ত **জীবন-চরিত** সহ অধ্যায়, বিষয়ের বিভাগ ও অক্ষরক্রমানুসারে গীতোক্ত শ্লোকগুলির এবং শ্লোকস্থ শব্দসমূহের সুবিস্তৃত **সূচীপত্র** সংযোজিত হইয়াছে, এবং পাঠের সুবিধার্থ অন্বয়, বঙ্গানুবাদ, ভাষ্য, টীকা ও গীতার্থসন্দীপনী শীর্ষক শব্দ গুলি বৃহৎ অক্ষরে মুদ্রিত হইয়াছে। শ্রীমৎ স্বামিজীর একখানি হাফটোন্ ফটো ও এই সংস্করণে প্রদত্ত হইল।

গত বারের ন্যায় এবারেও কলিকাতার সুপ্রসিদ্ধ কবিরাজ **বৈদ্যরত্ন শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সেন বিদ্যাভূষণ, এম, এ,** মহোদয় অজস্র পরিশ্রম স্বীকার করিয়া বিবিধ বিশুদ্ধ উপনিষদাদি আলোচনপূর্ব্বক আমূল শাঙ্করভাষ্য ও শ্রীধরস্বামিকৃত টীকা বিশেষরূপে সংশোধন করিয়া দিয়াছেন। শাঙ্করভাষ্য ও শ্রীধরস্বামীর টীকা এরূপ বিশুদ্ধভাবে ইতঃপূর্ব্বে কেবল বঙ্গদেশ কেন, সমগ্র ভারতবর্ষেও প্রকাশিত হইয়াছে কি না সন্দেহ। ভাষ্য ও টীকাদিতে উল্লিখিত শ্রুতিপ্রমাণগুলি সুস্পষ্ট করিবার জন্য উপনিষদের নাম ও অধ্যায়াদির সংখ্যা পৃথগ্‌ভাবে পত্রের নিম্নদেশে মুদ্রিত হইয়াছে। এই জন্য আশা করা যায় শ্রীমদ্ভগবদ্গীতার এই সংস্করণ বঙ্গীয় অধ্যাপকমণ্ডলী ও সংস্কৃতবিদ্যার্থিগণেরও বিশেষ আদরণীয় হইবে। শ্রদ্ধেয় বৈদ্যরত্ন মহাশয় একমাত্র ধর্ম্মানুরাগবশতঃ নিষ্কামকর্ম্মসাধনেচ্ছায় শ্রীমৎ পরিব্রাজক স্বামিজীর গীতার্থসন্দীপনীনাম্নী ভাষাতাৎপর্য্যব্যাখ্যার উপরে বিদ্বৎসমাজের শুভদৃষ্টি আকর্ষণজন্য ভাষ্যাদির সংশোধনে, নিজ ক্ষতি স্বীকারপূর্ব্বক দিবারাত্র যেরূপ অক্লান্ত পরিশ্রম করিয়াছেন, তাহা কেবল মাত্র ভাষায় লিখিয়া প্রকাশ করিতে আমরা সম্পূর্ণ অসমর্থ। তাঁহার ঐকান্তিক অনুরাগ ও অনুগ্রহেই আমরা এই সুবৃহৎ গ্রন্থখানি সর্ব্বাবয়বসম্পন্ন ও সম্পূর্ণ করিতে সমর্থ হইয়াছি। পরিব্রাজক স্বামিজী নিজ ব্যাখ্যাত এই গীতাখানি জগন্মাতা যোগেশ্বরীর সেবায় অর্পণ করিয়াছেন, আমাদের পরম শ্রদ্ধেয় কবিরাজ মহাশয়ও অতি প্রীতির সহিত সন্ন্যাসীর দেবসেবায় সহায়তা করিয়া নিঃস্বার্থ ও মহোচ্চ ভাবের পরিচয় দিয়াছেন। মা যোগেশ্বরী তাঁহার পরম কল্যাণ বিধান করুন, এবং তাঁহার সাধুজীবন এইরূপ সৎকর্ম্মমালায় সুশোভিত হউক, ইহাই অন্তরের সহিত প্রার্থনা করিতেছি।

অবশেষে আমরা আহ্লাদের সহিত স্বীকার করিতেছি যে চট্টগ্রাম গৌরীশঙ্কর লাইব্রেরির সভ্যমহোদয়গণের সম্পূর্ণ সাহায্যে এই সংস্করণে শ্রীমৎ স্বামিজীর হাফ্‌টোন চিত্র খানি প্রস্তুত ও প্রকাশিত হইয়াছে। তাঁহাদিগের এই অনুরাগপূর্ণ উৎসাহে আমরা পরম প্রীতি লাভ করিয়াছি।

মা অন্নপূর্ণে যোগেশ্বরি। তোমার সেবার্থ সমর্পিত এই শ্রীমদ্ভগবদ্গীতার শ্রদ্ধালু পাঠকগণের পবিত্র হৃদয়ে ভগবদ্ভক্তির বিকাশ করিয়া দাও।

কাশী-যোগাশ্রম।<br>বঙ্গাব্দ ১৩১৯।

একান্ত চরণাশ্রিত,<br>শ্রীসেবানন্দ

# তৃতীয় সংস্করণে সম্পাদকের নিবেদন।

গীতোক্ত ধর্ম্ম—জ্ঞানযোগ, ভক্তিযোগ ও কর্ম্মযোগ—সম্বন্ধে কোন প্রবন্ধ লেখা আমার উদ্দেশ্য নহে। আমি বর্ত্তমান সংস্করণ সম্বন্ধে কেবল কয়েকটী কথা বলিব।

শ্রীমৎ পরমহংস পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামী জীবিতাবস্থায় স্বরচিত ব্যাখ্যা সমেত প্রচার করিয়াছিলেন। বহুলোক আগ্রহের সহিত গ্রহণ করেন। ঐ ব্যাখ্যায় শ্রীমৎ স্বামিজী অসাধারণ বুদ্ধিমত্তা বিদ্যাবত্তা ও বিচারশক্তি প্রদর্শন করিয়াছেন। ঐ পুস্তকের দ্বিতীয় সংস্করণ নিঃশেষ হওয়ায় তৃতীয় সংস্করণ প্রকাশের প্রয়োজন হইয়াছে।

স্বামিজীর শিষ্য আমার পরমবন্ধু শ্রীযুক্ত ক্ষেত্রনাথ কবিভূষণ মহাশয়ের অনুরোধে আমি এই সংস্করণ সম্পাদনের ভার গ্রহণ করি। শ্রীমৎ স্বামিজী গীতার্থসন্দীপনীর অনেক স্থানে নূতন ব্যাখ্যা লিখিয়াছিলেন। তাঁহার জীবদ্দশায় নূতন সংস্করণের প্রকাশ না হওয়ায় তাহা ইতঃপূর্ব্বে মুদ্রিত হয় নাই। এই সংস্করণে ঐ ব্যাখ্যাগুলি যথাস্থানে সন্নিবেশিত হইল। ইহার মূল ও ভাবটীকাদি বিশুদ্ধ করিতে আমি যথেষ্ট যত্ন ও পরিশ্রম করিয়াছি। শঙ্করাচার্য্যধৃত পাঠ গীতার মূলে দেওয়া হইয়াছে। শ্রীধরস্বামীর সহিত যেখানে তাঁহার পাঠের ভেদ আছে তাহা ফুটনোটে দিয়াছি। শঙ্করাচার্য্য, শ্রীধরস্বামী, ও শ্রীকৃষ্ণানন্দস্বামী ভাষ্য, টীকা, ও গীতার্থসন্দীপনীতে যে সকল শ্রুতিমন্ত্র উদ্ধৃত করিয়াছেন তাহার প্রত্যেকটী মূল উপনিষদাদির সহিত মিলাইয়া দেওয়া হইয়াছে। সংক্ষেপে বলিতে গেলে গীতার এই সংস্করণ খানি বিদ্যার্থিগণের সর্ব্বতোভাবে উপযোগী করিতে পরিশ্রমের ক্রটী করি নাই। কতদূর সফলপ্রযত্ন হইয়াছি তাহা যোগেশ্বরই জানেন।

আমার পরমবন্ধু অগ্রজকল্প শ্রীযুক্ত গোবিন্দচন্দ্র সেন কবিচন্দ্র মহাশয় বিপুল পরিশ্রম সহকারে শ্লোকসূচী সঙ্কলন এবং প্রুফ্ সংশোধন করিয়াছেন।

আমার পিতৃব্যপুত্রদ্বয় কবিরাজ শ্রীমান্ জ্ঞানেন্দ্রনাথ সেন কবিরত্ন, বি, এ, ও শ্রীমান্ সত্যেন্দ্রনাথ সেন এম্, এ, এবং আমার পরমস্নেহাস্পদ শ্রীমান্ যোগেন্দ্র নাথ বিদ্যারত্ন, শ্রীমান্ কানাইলাল গোস্বামী বিদ্যানিধি, শ্রীমান্ ভিষক্চূড়ামণি শরচ্চন্দ্র গুপ্ত, শ্রীমান্ প্রফুল্লচন্দ্র সেন, শ্রীমান্ শ্রীশচন্দ্র গুপ্ত ভিষগ্রত্ন, শ্রীমান্ গৌরগোপাল সেন প্রভৃতির নিকট আমি নানারূপ উপকার পাইয়াছি। এই সকল বন্ধুর সাহায্য না পাইলে এই সংস্করণ সম্পাদন করিতে সমর্থ হইতাম না।

বৈশাখ,
১৩১৬ সাল

শ্রীযোগীন্দ্রনাথ সেন

# চতুর্থ সংস্করণে সম্পাদকের নিবেদন।

শ্রীযোগেশ্বরীর কৃপায় ভগবদ্গীতার তৃতীয় সংস্করণ দশমাসের মধ্যে নিঃশেষ হওয়ায় চতুর্থ সংস্করণ প্রকাশের প্রয়োজন হইয়াছে। পূর্ব্ব সংস্করণের ন্যায় বর্ত্তমান সংস্করণ সম্পাদনের ভার মদীয় বন্ধুবর কবিরাজ শ্রীযুক্ত ক্ষেত্রনাথ সেন কবিভূষণ মহাশয়ের আগ্রহে ও অনুরোধে আমি গ্রহণ করিয়াছি। শ্লোকসূচী ও অক্ষরসূচী ব্যতীত বর্ত্তমান সংস্করণে আর একটী বিশেষত্ব আছে। ভাষ্য, টীকা ও গীতার্থসন্দীপনীতে উদ্ধৃত উপনিষদ্বাক্য ও সংহিতা-বাক্যগুলি কোন উপনিষদ্ বা কোন সংহিতা হইতে উদ্ধৃত হইয়াছে তাহা দেখাইয়া (reference) দিতে যথাসাধ্য চেষ্টা করিয়াছি, ইহাতে গীতার পাঠকদিগের অনেক সুবিধা হইবে আশা করি।

চতুর্থ সংস্করণের আরম্ভ হইতে মদীয় অগ্রজকল্প কবিরাজ ৺গোবিন্দচন্দ্র সেন কবিচন্দ্র মহাশয়ের নিকট হইতে সংস্করণ বিষয়ে অনেক সাহায্য পাইয়াছিলাম। তিনি অকালে সহসা ইহলোক পরিত্যাগ করায় সংস্করণের অনেক অসুবিধা ও বিলম্ব হইয়াছে।

আমার পিতৃব্যপুত্রদ্বয় কবিরাজ শ্রীমান্ জ্ঞানেন্দ্রনাথ সেন কবিরত্ন, বি, এ, ও শ্রীমান্ সত্যেন্দ্রনাথ সেন বিদ্যাবাগীশ, এম, এ, এবং আমার পরমস্নেহাস্পদ ছাত্র শ্রীমান্ নিবারণচন্দ্র ব্যাকরণতীর্থ প্রভৃতির নিকট বর্ত্তমান সংস্করণে নানারূপ উপকার পাইয়াছি। ইঁহাদের সাহায্য না পাইলে আমি এই সংস্করণ সম্পাদন করিতে সমর্থ হইতাম না।

ভাদ্র
১৩১৯ }

শ্রীযোগীন্দ্রনাথ সেন

# বিষয়সূচী

## প্রথম অধ্যায়—বিষাদযোগ



---

## দ্বিতীয় অধ্যায়—সাংখ্যযোগ।

## তৃতীয় অধ্যায়—কর্ম্মযোগ।

## পঞ্চম অধ্যায়—সন্ন্যাসযোগ।



## ৬ষ্ঠ অধ্যায়—ধ্যানযোগ।

## সপ্তম অধ্যায়—বিজ্ঞানযোগ।



## অষ্টম অধ্যায়—অক্ষরব্রহ্মযোগ।

## নবম অধ্যায়—রাজবিদ্যারাজগুহ্যযোগ।



---

## দশম অধ্যায়—বিভূতিযোগ।

## চতুর্দ্দশ অধ্যায়—গুণত্রয়বিভাগযোগ।



## পঞ্চদশ অধ্যায়—পুরুষোত্তমযোগ।

## ষোড়শ অধ্যায়—দৈবাসুর-সম্পদ্বিভাগযোগ।



## সপ্তদশ অধ্যায়—শ্রদ্ধাত্রয়বিভাগ-যোগ।

## অষ্টাদশ অধ্যায়—মোক্ষযোগ।



বিষয়সূচী সমাপ্ত



শ্রীশ্রীকৃষ্ণানন্দ

ওঁ

# শ্রীমৎপরমহংসপরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দস্বামীর সংক্ষিপ্ত জীবনী

আবির্ভাব—১২৫৬ সালের ১৭ই শ্রাবণ তারিখে মঙ্গলবার ঝুলন দ্বাদশী তিথিতে সূর্য্যাস্ত সময়ে (ইং ১৮৪৯, ৩১ জুলাই হুগলি জেলার অন্তর্গত গঙ্গাতটস্থ গুপ্তপাড়া গ্রামে পরিব্রাজক শ্রীশ্রীকৃষ্ণানন্দস্বামী জন্মগ্রহণ করেন। জ্যোতিষ শাস্ত্র মতে এই সময়ে বুধাদিত্য-যোগ, চন্দ্রপ্রভাযোগ, কনকচ্ছত্রযোগ এবং প্রব্রজ্যাযোগ সংঘটিত হইয়াছিল। নিম্নে তাঁহার কোষ্ঠীর নকল দেওয়া গেল।




জন্মশকাদীনি—১৭৭১।৩।১৬।৩২।৫০

পূর্ব্বাশ্রমের পরিচয়—কুমার পরিব্রাজক শ্রীশ্রীকৃষ্ণানন্দস্বামীর পূর্ব্বাশ্রমের নাম শ্রীশ্রীকৃষ্ণপ্রসন্ন সেন। তাঁহার বৃদ্ধপ্রপিতামহ ৺অযোধ্যানাথ সেন, প্রপিতামহ ৺প্রভুরাম সেন, পিতামহ ৺গৌরীশঙ্কর সেন সকলেই পুরুষানুক্রমে সংস্কৃতশাস্ত্রে পারদর্শিতা লাভ করিয়া আয়ুর্ব্বেদীয় চিকিৎসাবৃত্তি অবলম্বনপূর্ব্বক স্বধর্ম্মসেবায় কালাতিপাত করিয়া গিয়াছেন। গুপ্তপাড়ার ধন্বন্তরিগোত্রজ এই বৈদ্যবংশ সদনুষ্ঠান ও সুশিক্ষার প্রভাবে চিরদিনই প্রতিষ্ঠা

লাভ করিয়া আসিতেছেন। গৌরীশঙ্করের দুই পুত্র, জ্যেষ্ঠ সহায়রাম ও কনিষ্ঠ ঈশ্বরচন্দ্র।

ঈশ্বরচন্দ্র গ্রামের টোলে ও কলিকাতাস্থ সংস্কৃত কলেজে পাঠ সমাপ্ত করিয়া কবিভূষণ উপাধি প্রাপ্ত হন, এবং কলিকাতায় থাকিয়া আয়ুর্ব্বেদীয় চিকিৎসা আরম্ভ করেন। নিজ কর্ম্মজীবন সুদৃঢ় হইলে ঈশ্বরচন্দ্র কবিভূষণ কালনানিবাসী ইংরাজ সৈনিক বিভাগের ডাক্তার ৺ব্রজমোহন গুপ্ত মহাশয়ের ভক্তিমতী কন্যা ভবসুন্দরীকে বিবাহ করেন।

শ্রীকৃষ্ণপ্রসন্ন এই দম্পতীর জীবিত পুত্রগণের মধ্যে মধ্যম ছিলেন। ১২৩০ সালের বন্যায় গৌরীশঙ্করের বাটী জলমগ্ন হওয়াতে তিনি শ্রীবৃন্দাবনচন্দ্রের অন্তর্গৃহ কুঞ্জবাটীতে উঠিয়া আসেন। ঈশ্বরচন্দ্র শেষে এইস্থানে দ্বিতল গৃহ নির্ম্মাণ করিয়াছিলেন। এই বাড়ীতেই শ্রীকৃষ্ণপ্রসন্নের জন্ম হয়। ঈশ্বরচন্দ্র সুকবি ও সদালাপী ছিলেন, এবং স্বধর্ম্মে তাঁহার অটল বিশ্বাস ছিল। তাঁহার শেষজীবন ভগবৎসেবায় ও স্বদেশের বিবিধ হিতানুষ্ঠানে অতিবাহিত হইয়াছিল। শ্রীকৃষ্ণপ্রসন্ন পিতার প্রগাঢ় ধর্ম্মবিশ্বাস ও মাতার ভক্তিভাবের অধিকারী হইয়াছিলেন।

শ্রীকৃষ্ণপ্রসন্নের শৈশবজীবনে এক বিস্ময়কর ব্যাপার সংঘটিত হয়। ঔষধার্থ আনীত কালসর্পের বিষ তিনি সহসা গলাধঃকরণ করিয়াছিলেন। সদ্যঃসংহারকারী কালকূটের প্রভাব হইতে রক্ষা পাওয়া সচরাচর সম্ভবপর নহে। কিন্তু বিধাতার ব্যবস্থা, পিতার যত্নে শিশু বিষক্রিয়া হইতে অচিরে অব্যাহতি লাভ করেন। তদবধি অনেকেরই ধারণা হইয়াছিল, শ্রীকৃষ্ণপ্রসন্ন স্বদেশের কোন বিশেষ কল্যাণসাধনার্থ জন্ম গ্রহণ করিয়াছেন।

**বাল্যজীবন ও শিক্ষা**—শ্রীকৃষ্ণপ্রসন্নের জন্মসময়ে গ্রামে সংস্কৃতচর্চ্চার আধিক্য ছিল। তিনি প্রথমতঃ চিরকৌমারব্রতাবলম্বী গুরু গোবিন্দচন্দ্রের পাঠশালায় বাঙ্গালা ও পরে স্বগৃহে সংস্কৃত অধ্যয়ন করেন। এই সময় হইতেই তাঁহার প্রাণে ভগবদ্ভক্তির বিকাশ ও সাধু সন্ন্যাসীর প্রতি অনুরাগ পরিলক্ষিত হইত। অনন্তর তিনি গুপ্তিপাড়া ও কালনার মিশন স্কুলে কিছুদিন ইংরাজী পড়িয়াছিলেন। শেষে তাঁহার পিতা তাঁহাকে পাঠার্থ স্বীয় ভাগিনেয় পণ্ডিত শ্রীচরণ রায় কবিরাজ মহাশয়ের নিকট বহরমপুরে পাঠাইয়া দেন, এবং তথায় ছাত্রবৃত্তি লাভ করিয়া শ্রীকৃষ্ণপ্রসন্ন কলেজিয়েট স্কুলে অধ্যয়ন আরম্ভ করেন। বহরমপুরে পাঠকালেই তাঁহার ভাবিজীবনের অস্ফুট আভাস দেখা দিতে থাকে, এবং আত্মজীবনের মনুষ্যোচিত উন্নতি ও স্বদেশের মঙ্গলবিধানের ইচ্ছা ধীরে ধীরে তাঁহার হৃদয়ে দৃঢ়তর হইয়া উঠে। সাহিত্য, মুকুর আদি সাময়িক পত্রে এই সময় হইতে শ্রীকৃষ্ণপ্রসন্ন কবিতাদি লিখিতে আরম্ভ করেন। তাঁহার কিশোরসঙ্গীতগুলিই সংগৃহীত হইয়া সঙ্গীতমঞ্জরী নামে প্রকাশিত হইয়াছিল। উহার প্রতিগানেই তাঁহার প্রকৃতিসিদ্ধ সরলতা, ভগবদ্ভক্তি ও প্রীতির প্রকৃষ্ট পরিচয় পাওয়া যায়।

**যৌবনজীবন**—১৮।১৯ বৎসর বয়ঃক্রম কালে ঘটনাচক্রের পরিবর্ত্তনে শ্রীকৃষ্ণপ্রসন্নের কলেজে অধ্যয়নসম্বন্ধে বিঘ্ন উপস্থিত হয়। তাঁহার দুইটী কনিষ্ঠ সহোদরের অকালমৃত্যুতে

তাঁহার শোকসন্তপ্ত পিতৃদেব কলিকাতার বিষয়কার্য্য পরিত্যাগপূর্ব্বক গুপ্তপাড়াতেই বাস করিতে লাগিলেন। কলিকাতার অনুরাগী ধনাঢ্য ব্যক্তিবর্গ ও স্বনামপ্রসিদ্ধ কবিরাজ গোপীমোহন রায় প্রমুখ আত্মীয়গণের আগ্রহেও আর বৈষয়িক কার্য্য করিতে তাঁহার প্রবৃত্তি হইল না। সুতরাং বৃহৎ পরিবার মধ্যে হঠাৎ অর্থাভাব উপস্থিত হইল।

শ্রীকৃষ্ণপ্রসন্ন পিতামাতাকে প্রত্যক্ষ দেবতা স্বরূপ জানিতেন এবং তাঁহাদের সেবাতেই বৈষয়িক বিদ্যা শিক্ষার সার্থকতা সম্পাদিত হয় বলিয়া তাঁহার বিশ্বাস ছিল। এই জন্য পিতাকে বৈষয়িক ব্যাপারে বীতশ্রদ্ধ দেখিয়া তিনি ভাবিলেন যদি এই সময়ে পিতামাতার সেবায় সন্তানজীবন সফল করিতে না পারিলাম তবে আর বিদ্যার্জ্জনের ফল কি? এইরূপ বিবিধ চিন্তা তাঁহার মনকে উদ্বেলিত করিয়া তুলে এবং তিনি স্বীয় কর্ত্তব্য অবধারণ পূর্ব্বক পিতার অজ্ঞাতসারে অধ্যাপকগণের স্নেহ ও অনুরাগ উপেক্ষা করিয়া জামালপুরের রেলওয়ে আফিসে চাকরী আরম্ভ করেন। এই সময় হইতে তিনি আপনার লক্ষ্যসাধনার্থ প্রস্তুত হইতে লাগিলেন এবং বিবাহাদি বন্ধনে আবদ্ধ হইবেন না বলিয়া সঙ্কল্প করিলেন। আফিসে নিয়মিত কার্য্যের পর অবশিষ্ট সময় শাস্ত্রাদি চর্চ্চায় অতিবাহিত করিতেন এবং নিজ চেষ্টায় ইংরাজী ভাষাতেও বিশেষ ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। এই সময়ে "প্রবোধকৌমুদী" রচিত হয়। উহার ভূমিকায় লিখিত আছে "পরমাত্মরূপ পরম পরাৎপর পুরাণ পুরুষের প্রধান বিহারস্থান এই মানবদেহ পাইয়া আহার, নিদ্রা, ভয়, মৈথুনাদিতে অভিভূত হইয়াই কালাতিপাত করিয়া ক্রমশঃ কালের করালকবলবর্ত্তী হইতেছি। এতদ্দর্শনে স্বকীয় জীবন ধারণের অবশ্যাবশ্যকীয় কর্ম্মানুষ্ঠানপরায়ণ হইবার মানসে কিংকর্ত্তব্যবিমূঢ় নিজমনঃ-প্রবোধ জন্য অজ্ঞ প্রত্যজ্ঞ মন আদির প্রার্থনা ছলে পরমেশ্বরপরায়ণ পুণ্যবান্ প্রাজ্ঞপুঞ্জের আচরিত পথ প্রাপ্তির প্রত্যাশায় উপদেশরাশিভাষিত এই প্রবোধকৌমুদী রচিত হইয়াছে।" শ্রীমৎস্বামিজী দ্বাবিংশ বর্ষ বয়সে ইহার প্রথম সংস্করণ প্রকাশিত করিয়া সুপাত্রবর্গে বিতরণ করিয়াছিলেন।

তিনি বৎসরের দীর্ঘ অবকাশ কালে তীর্থাদি ভ্রমণ ও ভারতের প্রসিদ্ধ স্থান সমূহ দর্শন দ্বারা দেশের অবস্থা বিষয়ে অনেকটা অভিজ্ঞতা লাভ করিয়াছিলেন। তাঁহার তাৎকালিক ভ্রমণবৃত্তান্ত "হাবড়াহিতকরী", "সোমপ্রকাশ" প্রভৃতি সংবাদ-পত্রে প্রকাশিত হইত। ফলতঃ শ্রীকৃষ্ণপ্রসন্ন নিজ অধ্যবসায়গুণেই আপনাকে সুশিক্ষিত ও উন্নতচরিত্র করিয়াছিলেন, এবং ভগবানের কৃপাই তাঁহার একমাত্র সহায় ছিল।

**ধর্ম্মজীবনগঠন**—জামালপুরে কার্য্য করার সময় শ্রীকৃষ্ণপ্রসন্ন মুঙ্গেরেই অবস্থিতি করিতেন। সেইখানে সর্ব্বদা সাধুসন্ন্যাসিবর্গের সৎসঙ্গ করিতে করিতে একদা তিনি পূজ্যপাদ পরিব্রাজকাচার্য্য অবধূত দয়ালদাস স্বামী মহোদয়ের শুভ সন্দর্শন লাভ করেন। স্বামী দয়ালদাসজী শত শত পরমহংসমণ্ডলীতে বেষ্টিত হইয়া ভারতের সর্ব্বত্র ভ্রমণপূর্ব্বক

সহস্র সহস্র ক্ষুধার্ত্তকে অন্নদান ও ত্রিতাপতপ্ত জীবগণকে কল্যাণপথের উপদেশ দান করিতেন। পশ্চিমোত্তরে পঞ্জাব হইতে পূর্ব্বে গঙ্গাসাগরসঙ্গম সীমা অবধি এবং দক্ষিণে সেতুবন্ধ রামেশ্বর আদি ভারতের সর্ব্বস্থানই তাঁহার সমাগমে পবিত্রীকৃত হইয়াছিল। নাভা, পাতিয়ালা প্রভৃতি পঞ্চনদ প্রদেশের নৃপতি ও সর্দ্দারগণ তাঁহার পূজার জন্য সর্ব্বদাই প্রস্তুত থাকিতেন। পঞ্জাববাসী ভক্তগণ হরিদ্বার তীর্থে সাধুদিগের নিবাস জন্য একটী সুবিশাল মঠ নির্ম্মাণ করিয়া তাঁহার পবিত্র নামে উৎসর্গ করিয়াছেন।

সাধু দয়ালদাস শ্রীকৃষ্ণপ্রসন্নের প্রতি কৃপাপরবশ হইয়া মুঙ্গেরে কষ্টহারিণী ঘাটে তাঁহাকে ব্রহ্মমন্ত্রে দীক্ষিত করিলেন। তখন সদ্গুরুদত্ত সাধনপন্থা ও তাঁহার নিজ সাধু চেষ্টা একত্র হইয়া মণিকাঞ্চন যোগ হইল। ক্রমে সাধনাভ্যাসের বিশুদ্ধপ্রভাবে তাঁহার দিব্যবুদ্ধির বিকাশ হয়, এবং শিক্ষালব্ধ জ্ঞান অপেক্ষা তাঁহার সাধনলব্ধ জ্ঞান ও শক্তির অধিকতর প্রস্ফুরণ হইতে থাকে। এইরূপে বিনা উপদেশে শাস্ত্রীয় গূঢ় রহস্যের মর্ম্মোদ্ঘাটন করিতে তাঁহার সামর্থ্য জন্মিল। বহুশাস্ত্রাধ্যয়ন করিয়াও অন্যের বুদ্ধি যে সকল কূটার্থ নির্ণয়ে সমর্থ হয় না, সদ্গুরুর কৃপাবলে তত্তাবৎ তাঁহার পক্ষে অতি সহজবোধ্য হইয়া উঠিল। সঙ্গে সঙ্গে তাঁহার কবিত্বশক্তি ও ধর্ম্মার্থপূর্ণ বক্তৃতার হৃদয়াকর্ষণী শক্তিও স্বতঃ জাগিয়া উঠে। তিমিরাচ্ছন্ন ভারতের চৈতন্য সঞ্চার করিবার নিমিত্ত সরস্বতী স্বয়ং তাঁহার সাধু কণ্ঠে সমাসীনা হইলেন। তাঁহার পিতাও তাঁহার উন্নত ভাব ও মহদুদ্দেশ্যের বিষয় অবগত হইয়া তাঁহাকে সংসারী করিবার জন্য আর অনর্থক আগ্রহ করিলেন না।

**প্রচারকার্য্যের সূত্রপাত**—শ্রীকৃষ্ণপ্রসন্ন কর্ম্মোপলক্ষে মুঙ্গেরে অবস্থিতি কালে চারিদিকে সনাতন ধর্ম্মের অবনতি ও বিধর্ম্মের বিস্তৃতি দেখিয়া নিতান্ত চিন্তিত ও ব্যথিত হইতেন। ধর্ম্মের গ্লানি এবং অধর্ম্মের অভ্যুত্থান দর্শনে মর্ম্মাহত হইয়াই তিনি ধর্ম্মসংস্থাপন-কল্পে ভারতসন্তানগণের ধর্ম্মানুরাগ উদ্দীপিত করিবার নিমিত্ত কৃতসংকল্প হইয়াছিলেন। এই উদ্দেশ্যে তিনি স্থানীয় ধর্ম্মানুরাগী জনগণের সহিত সর্ব্বসাধারণের ধর্ম্মালোচনার সুবিধার নিমিত্ত মুঙ্গেরে 'আর্য্যধর্ম্মপ্রচারিণী' সভার প্রতিষ্ঠা করেন। বিদ্যালয়ের বালকবর্গকে বিশেষরূপে সদাচার ও সুনীতি শিক্ষাদানার্থ এই সভাভবনেই "সুনীতিসঞ্চারিণী" সভার সাপ্তাহিক অধিবেশন হইত। শ্রীকৃষ্ণপ্রসন্ন ইংরাজী ভাষায় বিশেষ অধিকার লাভ করিয়াও ভারতীয় ধর্ম্মভাব স্বদেশবাসিগণের নিকট স্বদেশের ভাষায় প্রচার করিবার জন্য বিশেষ আগ্রহ সহকারে নিজ চেষ্টায় হিন্দীভাষা শিক্ষা করিলেন। তখন কোনরূপ অবকাশ পাইলেই স্থানে স্থানে গমন করিয়া তিনি নিজ স্বভাবসিদ্ধ ওজস্বিনী ভাষায় বক্তৃতা করিতেন। ফলে সকলেই তাঁহার মনোমুগ্ধকারী মধুর বক্তৃতা শ্রবণে মুগ্ধ হইয়া স্বধর্ম্মের মহিমা বুঝিতে সমর্থ হইলেন। এই আন্দোলনের ফল দর্শনে বিধর্ম্মিগণ শঙ্কাকুল হইয়া উঠিলেন। কারণ অনেক উন্মার্গগামী ব্যক্তি তাঁহার উপদেশে ধর্ম্মান্তর গ্রহণ হইতে বিরত হইলেন। আর্য্যসন্তানেরা আবার দেশীয় আচার ব্যবহার ও পূজাদি অনুষ্ঠানে অনুরক্ত হইলেন। মুঙ্গেরের খ্রীষ্টধর্ম্ম

প্রচারক হভান্‌স সাহেব তাঁহার বক্তৃতা শ্রবণে বিস্মিত হইয়া বলিয়াছিলেন, "আপনার বক্তৃতা শক্তি পাইলে আমি একদিনে সমগ্র জগৎ খ্রীষ্টীয় ধর্ম্মে দীক্ষিত করিতে পারি।" বাস্তবিক বাঙ্গালা ও হিন্দীভাষায় যে এমন তেজস্বিনী বক্তৃতা হইতে পারে ইহার পূর্ব্বে তাহা লোকের কল্পনারও অগোচর ছিল।

"ধর্ম্মপ্রচারক" প্রকাশ—ভারতের সর্ব্বস্থানীয় লোকদিগকে আর্য্যধর্ম্মের যথার্থ তাৎপর্য্য শিক্ষা দিবার জন্য ১২৮৪ সালে কুমার পরিব্রাজক শ্রীকৃষ্ণপ্রসন্ন বাঙ্গালা ও হিন্দীভাষায় "ধর্ম্মপ্রচারক" নামক মাসিকপত্র প্রকাশ করিতে আরম্ভ করেন। তদবধি ২৫ বৎসর কাল এই পত্র তাঁহার তত্ত্বাবধানে পরিচালিত হইয়াছিল। ইংরাজী উনবিংশ শতাব্দীর শেষভাগে এই দীর্ঘ সময় মধ্যে শিক্ষিত সমাজের ধর্ম্ম ও সমাজ সম্বন্ধীয় দার্শনিক এবং বৈজ্ঞানিক তত্ত্ব সম্বলিত যাবতীয় শিক্ষা ও সমাধান ধর্ম্মপ্রচারকে প্রকাশিত হইয়াছে।

মহামহোপাধ্যায় পণ্ডিতমণ্ডলী এবং ইংরাজী শিক্ষিত মহোদয়গণের সনাতন আর্য্যধর্ম্মের নিগূঢ়রহস্যবিষয়ক সূক্ষ্ম অনুসন্ধান প্রবন্ধাকারে ধর্ম্মপ্রচারকে নিয়ত প্রকাশিত হইত। পরিব্রাজকের ভারতব্যাপী বিরাট প্রচার কার্য্যের আমূল বিবরণও ইহাতেই যথাযথ লিপিবদ্ধ হইয়াছে। রামগীতা, রামহৃদয়, মণিরত্নমালা, বিজ্ঞাপনী, পঞ্চামৃত, শ্রাদ্ধতত্ত্ব, স্বপ্নতত্ত্ব, যোগ ও যোগী প্রভৃতি পরিব্রাজকপ্রণীত পুস্তকপুঞ্জ প্রথমে ধর্ম্মপ্রচারকেই প্রকাশিত হইয়াছিল। শ্রীকৃষ্ণপুষ্পাঞ্জলি গ্রন্থখানি ধর্ম্মপ্রচারকে প্রথম প্রকাশিত হয়। উহা পরিব্রাজক শ্রীকৃষ্ণপ্রসন্নের স্বলিখিত প্রবন্ধাবলীতে পরিপূর্ণ। এতদ্ব্যতীত বিষ্ণু, অত্রি, আঁপস্তম্ব, যম, হারীত, উশনাঃ, যাজ্ঞবল্ক্যসংহিতার সমূল বঙ্গানুবাদও শ্রীকৃষ্ণপ্রসন্ন ধর্ম্মপ্রচারকে নিয়মিত প্রকাশ করিয়াছিলেন। আর্য্যশাস্ত্রানুমোদিত স্ত্রীশিক্ষা, গোধনরক্ষা, বালকগণের ব্রহ্মচর্য্যের আবশ্যকতা প্রভৃতি অবশ্যজ্ঞাতব্য সুবিচারপূর্ণ প্রবন্ধরাশি ধর্ম্মপ্রচারকে মাসে মাসে প্রকাশিত হইত। তাঁহার সমাধির সঙ্গে সঙ্গে ধর্ম্মপ্রচারকেরও তিরোধান হইয়াছে।

কার্য্যক্ষেত্রের প্রসার—সনাতন ধর্ম্ম ভারতবাসীর হৃদয়ে পুনঃ পূর্ব্ববৎ জাগ্রত হইয়া পূর্ণাধিকার লাভ করে এবং ভারতের দেশে দেশে ইহার নিগূঢ়তত্ত্ব পুনর্ব্বিঘোষিত হয়—শ্রীকৃষ্ণপ্রসন্নের এই শুভ ইচ্ছা ক্রমশঃ বলবতী হইতে লাগিল, এবং ভারতবাসিগণকে স্বধর্ম্ম বর্জ্জনপূর্ব্বক পরধর্ম্মগ্রহণে প্রবৃত্ত দেখিয়া তাঁহার প্রাণ কাঁদিয়া উঠিল। অবশেষে ১৮০০ শকাব্দে (বাঙ্গালা ১২৮৫ সাল) ভারতের সর্ব্বত্র বেদ, দর্শন, স্মৃতি, পুরাণ ও তন্ত্রসম্মত আর্য্যধর্ম্ম পুনঃ প্রচার জন্য শ্রীকৃষ্ণপ্রসন্ন ভারতের পবিত্র তীর্থ হরিদ্বারে মহাকুম্ভমেলার সময়ে ভারতবর্ষীয় আর্য্যধর্ম্মপ্রচারিণী সভার শুভকার্য্যের সূত্রপাত করিলেন। কিন্তু পরের দাসত্ব করিয়া ধর্ম্মের সেবায় নানা বাধা ঘটিতেছে দেখিয়া তিনি এই সময়েই চাকরীত্যাগে উদ্যত হইলেও পিতামাতার সেবায় ত্রুটি হইবার আশঙ্কায় আরও কিছুদিন তাঁহাকে চাকরী করিতে হইয়াছিল। মনের সাধে দেশের হিতসাধনার্থ জীবন উৎসর্গ করিতে পারিতেছেন না ভাবিয়া তিনি সময়ে সময়ে নিতান্ত নির্ব্বেদযুক্ত হইয়া যে নির্জ্জনে অবিশ্রান্ত অশ্রু বিসর্জ্জন করিতেন, তাহা যাঁহারা

দেখিয়াছিলেন তাঁহারাই তাঁহার আন্তরিক ব্যাকুলতার ভাব হৃদয়ঙ্গম করিতে পারিয়াছেন। এইরূপে অতিশয় মনঃকষ্ট সহ্য করিয়া ১২ বৎসরেরও অধিককাল চাকরী করার পর তাঁহার পিতার গঙ্গালাভ হইল। ধর্ম্মার্থ ভারতের সেবায় অনেক কার্য্য করিতে হইবে বলিয়া ভগবৎকৃপায় তিনি পূর্ব্ব হইতেই কৌমার ব্রত গ্রহণ করিয়াছিলেন। এক্ষণে পিতৃবিয়োগে সংসারের বাধ্যবাধকতা অনেক পরিমাণে হ্রাস হইল দেখিয়া আত্মীয় বন্ধুবান্ধবের নিতান্ত অনভিমত সত্ত্বেও তিনি স্বেচ্ছাক্রমে বিষয়কার্য্য হইতে অবসর গ্রহণ করিলেন এবং দেশে দেশে সনাতন ধর্ম্মের বিজয়দুন্দুভি বাজাইয়া হৃদয়গ্রাহিণী বক্তৃতার বেগে লোকসকলকে স্বধর্ম্মে প্রতিষ্ঠিত ও কুমার্গগামী ব্যক্তিবর্গকে ধীরে ধীরে স্বধর্ম্মে পুনঃ প্রবর্ত্তিত করিতে লাগিলেন। তাঁহার জ্ঞান, বিজ্ঞান ও ভক্তিপূর্ণ সুমধুর, সুললিত ও তেজস্বিনী বক্তৃতামালায় ভক্তগণের হৃদয়ে অমৃতধারা প্রবাহিত হইত। ক্রমে তাঁহার খ্যাতি ও প্রতিপত্তি দেশ বিদেশে বিস্তৃত হইয়া পড়ে। এই সময় হইতে তাঁহার উদ্যোগে, উৎসাহে, প্রেরণায় ও সূচনায় দেশে দেশে ধর্ম্মসভা, হরিসভা, সুনীতিসঞ্চারিণী সভা, সংস্কৃত বিদ্যালয় ইত্যাদি প্রতিষ্ঠিত হইতে থাকে। হরিনামের সুমধুর ধ্বনিতে পুনর্ব্বার পুরপল্লীনাদি নাচিয়া উঠিল। মণিপুর হইতে পঞ্জাবপ্রান্ত পর্য্যন্ত আর্য্যাবর্ত্তবাসিগণের বহুদিনসঞ্চিত অহিন্দুভাবের বেগরাশি স্বামিজীর সুমধুর ব্যাখ্যানের সুবাতাসে উপশমিত হইতে লাগিল। ক্রমে মুঙ্গের হইতে ধর্ম্মপ্রচারের কার্য্যালয় প্রভৃতি শ্রীকাশীধামে উঠিয়া আসে। শ্রীকৃষ্ণপ্রসন্ন তখন মুদ্রাযন্ত্র স্থাপন পূর্ব্বক বঙ্গদেশে সনাতন ধর্ম্মের মহিমা প্রচারার্থ "The Motherland" নামক একখানি সুলভ (একপয়সা মূল্যে) ইংরাজী সাপ্তাহিক সংবাদপত্র এবং আর্য্যভাবে ছাত্রজীবন গঠন করিবার অভিপ্রায়ে "সুনীতি" নামে বাঙ্গালাভাষায় পরিচালিত একখানি পাক্ষিক পত্র প্রচারের ব্যবস্থা করিলেন। এই সময়ে পণ্ডিত শ্রীযুত শশধর তর্কচূড়ামণি, শ্রীযুত শিবচন্দ্র বিদ্যার্ণব, শ্রীযুত মদনগোপাল গোস্বামী, কৃষ্ণদাস বেদান্তবাগীশ, অম্বিকাদত্ত ব্যাসসাহিত্যা-চার্য্য, মহামহোপাধ্যায় রামমিশ্র শাস্ত্রী প্রভৃতি ধর্ম্মপ্রচারকগণও কার্য্যক্ষেত্রে শ্রীকৃষ্ণপ্রসন্নের সহিত সম্মিলিত হন। এইরূপে বঙ্গদেশে যে তুমুল ধর্ম্মান্দোলন উপস্থিত হইয়াছিল তাহারই প্রভাবে বঙ্গসন্তানগণের মধ্যে আবার ধর্ম্মানুরাগ জাগিয়া উঠে। ফলে নাট্যশালাদিতেও "ধ্রুবো-পাখ্যান" "প্রহ্লাদচরিত্র" প্রভৃতি শাস্ত্রীয় মহাপুরুষগণের চরিত্রাভিনয় আরম্ভ হয়। লোকের শাস্ত্রানুরাগ বৃদ্ধি পাওয়াতে সেই হইতেই সুলভে শাস্ত্র প্রচার করিবার সুযোগ উপস্থিত হইয়াছে।

**পরিব্রাজকের প্রচার**—জননীর ৺কাশী প্রাপ্তির পর শ্রীকৃষ্ণপ্রসন্ন গৃহস্থাশ্রমের সেবা হইতে সম্পূর্ণ অবকাশ লইলেন, এবং প্রব্রজ্যাশ্রম গ্রহণ পূর্ব্বক পরমানন্দে সাধুভাবে ভগবন্নামের মহিমা প্রচারে মাতোয়ারা হইয়া সজ্জন মাত্রেরই ভক্তি আকর্ষণ করিতে লাগিলেন। এই সময়ে তিনি সভা ও সমাজের বন্ধন ছেদন করিয়া সন্ন্যাস গ্রহণ করেন ও গুরুদত্ত পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দস্বামী নামে সুপরিচিত হন, এবং বঙ্গদেশে বেদের চর্চ্চা নাই দেখিয়া অত্যন্ত ব্যথিত হৃদয়ে বঙ্গীয় ব্রাহ্মণগণের বেদশিক্ষার্থ কাশীধামে বেদবিদ্যালয়ের প্রতিষ্ঠা

করেন। এই সময়ে মা অন্নপূর্ণার দৈবাদেশে সুপ্রসিদ্ধ যোগাশ্রম স্থাপন পূর্ব্বক তথায় মা যোগেশ্বরীর প্রতিষ্ঠা এবং সেবার ব্যবস্থা করেন।

তিনি স্বপ্রণীত গীতার্থসন্দীপনী ব্যাখ্যা সহ গীতাবিক্রয়ের আয় হইতেই যোগাশ্রম গৃহ নির্ম্মাণ করেন। বর্ত্তমান সময়ে ঐ যোগাশ্রমের ও মা যোগেশ্বরীর সেবার ব্যবস্থা তাঁহার নিয়োজিত এক্‌জিকিউটর ও ট্রষ্টী এবং গৃহস্থ ও সন্ন্যাসী শিষ্যবর্গ কর্ত্তৃক পরিচালিত হইতেছে।

বোম্বাই হইতে প্রকাশিত 'ইন্দুপ্রকাশ" পত্রে "The Revival of Hinduism in Bengal" শীর্ষক প্রবন্ধে (১৮৯১) লিখিত হইয়াছিল—"This revival has found two men as its chief apostles—Kumar Srikrishnaprasanna Sen and Pandit Sasadhar Tarkachuramani. Their example brought into the field workers such as Babu Bankim Chandra Chattopadhyaya, Babu Akshaya Chandra Sarkar, the editor of the "Sadharani" and others. Kumar Srikrishnaprasanna has been described as the life and soul of the new movement, working on his own lines, preaching a sort of new religion like our Tukaram and Ramadas in by-gone days."

পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামী ঢাকা নগরীতে তখন যে সমস্ত উদ্দীপনাপূর্ণ বক্তৃতা করিয়াছিলেন তৎসম্বন্ধে সে সময়ের "বঙ্গবাসীতে" লিখিত হইয়াছিল—"কিছুদিন পূর্ব্বে টর্ণেডো বা প্রবল ঝড়ে যেমন ঢাকায় একটী যুগপ্রলয় হইয়া গিয়াছে, সেইরূপ কুমার পরিব্রাজক শ্রীশ্রীকৃষ্ণপ্রসন্নের সুশুভ সমাগমে আর একবার আর একরূপ প্রবল ঝড় বহিয়া গেল। পূর্ব্বের ঝড়ে অগ্নি বৃষ্টি হইয়াছিল, এ ঝড়ে অমৃত বৃষ্টি হইয়া গেল।" পরিব্রাজকের ২৫।৩০ বৎসর ব্যাপী ধর্ম্মপ্রচারসংবাদ পঞ্জাব, পশ্চিমোত্তর প্রদেশ এবং বঙ্গবিহারের অধিকাংশ ইংরাজী, বাঙ্গালা, হিন্দী, উর্দ্দু সংবাদপত্রে অনবরত প্রতিধ্বনিত হইয়াছিল। পঞ্জাবের লাহোর, রাওলপিণ্ডি, জালন্ধর, সিমলা, পশ্চিমোত্তর প্রদেশের আলিগড়, কানপুর, লাক্ষ্ণৌ, কাশী, প্রয়াগ, গাজিপুর, বিহারের মুঙ্গের, গয়া, ছাপরা, ভাগলপুর, বাঁকীপুর, পাটনা, বঙ্গের মুর্শিদাবাদ, বহরমপুর, বীরভূম, বর্দ্ধমান, মেদিনীপুর, হুগলী, কলিকাতা, ঢাকা, ময়মনসিংহ, কুচবিহার, মণিপুর, শিলং, দার্জ্জিলিং প্রভৃতি হিমবিন্ধ্যগিরিশোভিত, সিন্ধুব্রহ্মপুত্রবেষ্টিত উত্তর ভারতের অধিকাংশ প্রধান প্রধান স্থানে ও অসংখ্য পল্লীগ্রামে পরিব্রাজক মহাশয় ধর্ম্মার্থ প্রচার জন্য গমন করিয়াছিলেন। এইরূপ প্রচারকার্য্যে ব্যাপৃত থাকিয়া তিনি জীবনের অধিকাংশ সময় দেশের সেবায় অতিবাহিত করেন। তাঁহার জীবনব্যাপী সাধনার প্রধানতঃ স্বদেশ ও স্বধর্ম্মের প্রতি দেশবাসীর অনুরাগবেগ বর্দ্ধিত ও বিকশিত হইয়াছে।

বহরমপুরের ধর্ম্মাত্মা জমিদার রায় অন্নদা প্রসাদ রায় বাহাদুর, মহারাণী স্বর্ণময়ী, পাঁকুড়-

রাজ ৺তারেশচন্দ্র পাণ্ডে, ঢাকার রায় রঘুনাথ দাস, বীরভূম কুণ্ডপার পুণ্যাত্মা জমিদার ৺কৃষ্ণ নাথ মুখোপাধ্যায়, ভূতপূর্ব্ব ডেপুটী ম্যাজিষ্ট্রেট দীনবন্ধু সান্যাল প্রমুখ মহোদয়গণ পরিব্রাজক মহোদয়ের প্রতিষ্ঠিত সভা, বেদবিদ্যালয়াদির পরিচালনকল্পে এবং তাঁহার প্রচার কার্য্যের সুবিধার্থ বিশেষ অর্থ সাহায্য করিয়াছিলেন।

**গীতা ও ভক্তিসূত্রাদির ব্যাখ্যা রচনা**—ধর্ম্মপ্রচারকার্য্যে অবিরত দেশপর্য্যটন ও অতিরিক্ত পরিশ্রম নিবন্ধন পরিব্রাজক মহোদয় কঠিন পক্ষাঘাত রোগে আক্রান্ত হইয়া পড়িয়াছিলেন। সেই দুরারোগ্য ব্যাধির প্রভাবে কটিদেশ হইতে শরীরের নিম্নার্দ্ধভাগ অবশ ও অতীব শক্তিহীন হইয়া যায়। বহু চিকিৎসাতেও তাঁহার শরীরের অধোদেশ আর পূর্ব্বাবস্থা লাভ করিতে পারে নাই। জীবনের অবশিষ্ট কাল ( ১৬ বর্ষ যাবৎ ) তাঁহাকে মধ্যে মধ্যে কষ্ট পাইতে হইয়াছে। পক্ষাঘাত রোগে শরীর আক্রান্ত হইয়া পড়ায় যখন পরিব্রাজক মহোদয় প্রচার কার্য্য হইতে বিরত ছিলেন, সেই সময় কাশীধামে অবস্থিতি করিয়া তিনি "গীতার্থসন্দীপনী" নামক শ্রীমদ্ভগবদ্গীতার এক সুললিত সারগর্ভ ও বিশদ ব্যাখ্যা রচনা করেন। গীতার্থসন্দীপনীর ন্যায় বাঙ্গালা ভাষায় গীতার ব্যাখ্যা এ পর্য্যন্ত আর প্রকাশিত হয় নাই। শ্রদ্ধেয় বঙ্কিম বাবু গীতার্থসন্দীপন পাঠ করিয়া বলিয়াছিলেন, 'ইহার ভাব ও রচনা চিরদিন বাঙ্গালা ভাষায় অপূর্ব্ব রত্নরূপে বিরাজিত থাকিবে।'

এই সময়েই শ্রীকৃষ্ণানন্দ নারদ ও শাণ্ডিল্য কৃত ভক্তিসূত্রের ব্যাখ্যা করিয়া কতকগুলি সাধু মহাত্মার জীবনী সহ "ভক্তি ও ভক্ত" নামক উপাদেয় ভক্তিগ্রন্থ প্রণয়ন করেন। "ভক্তি ও ভক্ত" পাঠ করিতে করিতে পাষাণ হৃদয়ও বিগলিত হয়। পরিব্রাজকের "ভক্তিসাধুসিন্ধু" পাঠ করিয়া কেহই অশ্রু বিসর্জ্জন না করিয়া থাকিতে পারেন না।

"শ্রীকৃষ্ণপুষ্পাঞ্জলি" "গঙ্গামৃত" "নীতিরত্নমালা" "সন্ন্যাসী" ও "পরিব্রাজকের সঙ্গীত" প্রভৃতি পুস্তকগুলি ইহারই সমসময়ে সঙ্কলিত হয়। 'শ্রীকৃষ্ণপুষ্পাঞ্জলি' পরিব্রাজকের গভীর গবেষণাপূর্ণ প্রবন্ধমালায় সুশোভিত। উহা হইতে "মানব গ্রন্থ" শীর্ষক প্রবন্ধটী নিম্নে উদ্ধৃত হইল :—

## মানব গ্রন্থ।

তুমি বিদ্যাবান্ হইবার জন্য কত পুস্তক পাঠ করিলে, এবং তুমি বিদ্যাবান্, ইহা লোক সমাজে জানাইবার জন্য তুমি কত পুস্তক রচনা করিলে, কিন্তু যে পুস্তক পাঠ করিলে প্রকৃত পণ্ডিত হইতে পারিতে, সে পুস্তক পড়িলে না, এবং সে পুস্তক রচনা করিলে প্রকৃত বিদ্যা-বানের সম্পত্তি লাভ করিতে পারিতে, সে পুস্তকের এক পংক্তিও লিখিলে না। তুমি লোকের ভাবা, লোকের প্রকৃতি, লোকের জীবনবৃত্ত পাঠ করিলে ও লিখিলে, কিন্তু নিজের এই সকল বিষয় দেখিলেও না, পড়িলেও না, রচনাও করিলে না। মনুষ্য মাত্রেই নিজে নিজে এক একখানি গ্রন্থবিশেষ। আপনি আপনাকে পাঠ করিলে জীবনের সকল

বিষয় জানিবার সামর্থ্য জন্মে। আপনার শরীরের চর্ম্ম, অস্থি, মাংস, মজ্জা, মেদ, ক্লেদ, স্নায়ু, শিরা, রস, রক্ত আদির গঠন, পরিণাম, গতিবিধি যদি ভাল করিয়া বুঝিয়া লইতে পার, তবে দেখিতে পাইবে আদিকবি ব্রহ্মা তোমার শরীরকে কেমন ছন্দোবন্ধে রচনা করিয়াছেন, কেমন সুরে তালে সম্মিলিত হইয়া শরীরের প্রত্যেক ক্রিয়াগুলি স্পন্দিত হইতেছে, কেমন পঞ্চতত্বে পঞ্চতন্মাত্রী গা ঢাকিয়া নৃত্য করিতেছে, কেমন একটী বৃত্তির স্পন্দনের একবার পদস্খলন হইয়া গেলে শরীরে কি প্রলয় ব্যাপারই হইয়া যায়। আজ একটী ক্ষুদ্র স্নায়ু কোথায় একটু বিকল হইল, অমনি তুমি নানা যন্ত্রণায় অস্থির হইয়া পড়িলে। শরীর স্পন্দনের কেমন ঘাত প্রতিঘাতে কত সুখ স্বচ্ছন্দতা ও দুঃখ দুর্ব্বিপত্তির তরঙ্গলীলা হইতেছে, এতাবৎ তুমি একবারও ভাল করিয়া পাঠ করিলে না। মনস্তত্ব ও অধ্যাত্ম জগতের মধ্যে তো তোমার প্রবেশ করিবার ইচ্ছাই দেখিতেছি না। যদি এই অলৌকিক ব্রহ্মাণ্ডের নিগূঢ় সন্ধান লইতে পারিতে, তাহা হইলে তোমার পলকে প্রলয় করিবার সামর্থ্য হইত, ও তুমি প্রকৃতির অনন্ত সুখের অধিকারী হইতে। যদি মা অনাদ্যা শক্তি মহামায়ার শৃঙ্খাঞ্চল ধারণ করিয়া তাঁহারই সঙ্গে তাঁহারই নিয়মে চলিতে শিখিতে, তাহা হইলে মায়ের ছেলে হইয়া মায়ের অনন্ত শক্তি সামর্থ্য লাভ করিতে পারিতে। প্রথমে পুস্তক অধ্যয়ন করিলে না, তবে পুস্তক রচনা করিবে কিরূপে? তবে আচার্য্যের সাহায্যে যদি জীবন গ্রন্থ ভাল করিয়া রচনা করিতে পার, তাহা হইলে তোমার ও লোকের পরম উপকার হইবে।

এক একটী মনুষ্য এক একখানি পুস্তক বিশেষ। গর্ভবাস এই পুস্তকের মলাট। জন্ম-জন্মার্জ্জিত কর্ম্মফল ইহার সূচীপত্র, দীক্ষা গ্রহণ ইহার উৎসর্গপত্র। শৈশব, পোগণ্ড কৈশোর, যৌবন বার্দ্ধক্যাদি ইহার এক একটী পরিচ্ছেদ, জীবনের ভাল মন্দ কার্য্য ইহার পাঠ্য বিষয়। যাহারা দরিদ্র, সামান্য বস্ত্রাদি পরিয়া থাকে, তাহারা যেন সাদা মলাট মোড়া সামান্য পুস্তক। যাহারা ধনাঢ্য রাজা বা মহারাজা তাহারা যেন ভাল বাঁধাই করা সোণার জলে কাজ করা মলাটে মোড়া এক এক খানি বৃহৎ গ্রন্থ। যাহারা অল্প দিন জীবিত থাকিয়া বিশেষ কোন কার্য্য না করিয়াই তনু ত্যাগ করে, তাহারা ক্ষুদ্র ক্ষুদ্র পুস্তক। যাঁহারা অল্প দিন জীবিত থাকিয়াও লোকহিতকর কার্য্যে অনুপ্রাণ করিয়া যাইতে পারেন, তাঁহারা ক্ষুদ্র পুস্তক হইয়াও সারগর্ভ ও মূল্যবান্। যাঁহারা দীর্ঘজীবী হইয়া সুমহৎ কার্য্যরাশি অনুপ্রাণ করিয়া যান, তাঁহারাই সুবৃহৎ গ্রন্থ এবং জগতের সকলেরই পাঠ্য। যাঁহারা অন্যের জীবন গঠন করিবার উপদেশ দিয়া থাকেন, অথচ নিজ জীবনে কোন বিশেষ কার্য্য করেন না, তাঁহারা "ব্যাকরণ"। যাঁহারা রাজা মহারাজা আদি বড় বড় লোকের গল্প করিয়া সভা ও সমাজ গরম করিয়া রাখেন, তাঁহারা 'ইতিহাস'। যাঁহারা জগতের লৌকিক হানি লাভ বিচার করিতে করিতে দিন কাটাইয়া থাকেন, তাঁহারা 'গণিত গ্রন্থ'। যাঁহারা জড় জগতের চেষ্টা চরিত্র চিন্তা করাই পুরুষার্থ মনে করেন, তাঁহারা "ভূগোল"। যাঁহারা কেবল রঙ্গ, রস, আমোদ,

প্রমোদ, বিলাসই জীবনের সার করিয়াছেন, তাঁহারা "নাটক"। যাঁহারা পরোপকার সত্য, দয়া, নিষ্ঠা আদি দ্বারা অলঙ্কৃত, তাঁহারা 'ধর্ম্মশাস্ত্র'। যাঁহারা বৈষয়িক ব্যাপার হইতে স্বতন্ত্র থাকিয়া ভক্তিসহ ভগবানের আরাধনা করিয়া থাকেন, তাঁহারা "যোগশাস্ত্র"। এইরূপ মনুষ্য মাত্রেই প্রত্যেকেই এক এক খানি গ্রন্থবিশেষ। যাহাতে আপনার জীবন গ্রন্থ পরিপাটী রূপে লিখিত হয়, যাহাতে তুমি বিদ্যাবান্ গণের পাঠ্য হও, যাহাতে তোমার পত্রে পত্রে ছত্রে ছত্রে উজ্জ্বল স্বর্ণাক্ষরে সারগর্ভ বিষয় লিপিবদ্ধ থাকে, যাহাতে তোমার মূল্য অধিক হয়, তোমার মৃত্যু হইলেও তোমার জীবন চরিত অন্য জীবনে পুনর্মুদ্রিত হইতে পারে, যাহাতে তোমার মূল গ্রন্থের সহস্র সহস্র সংস্করণ প্রকাশিত হয়, তুমি সেইরূপে আপনার জীবন গ্রন্থ রচনা কর। লিপিদোষ বা ভাবদোষ সাধু সজ্জন বা শাস্ত্রীর আজ্ঞার দ্বারা সংশোধন করিয়া লও। মনুষ্য জীবনে যে পাপাদি দেখিতে পাও তাহা মুদ্রাঙ্কণের দোষ জানিবে, উহা পশ্চাত্তাপ বা প্রায়শ্চিত্ত রূপ সংস্কারপত্রে সংশোধিত করিয়া লইবে। ক্ষুদ্র বা বৃহৎ যেমন পুস্তকই রচিত হউক না কেন, সকল পুস্তকের শেষেই "সমাপ্তোঽয়ং" (মৃত্যু) লিখিত আছে, এই কথাটী স্মরণ রাখিয়া চলিও। যেন আলস্য, ঔদাস্য বা উপেক্ষা করিয়া পুস্তক অর্দ্ধ সমাপ্ত রাখিয়া যাইও না। মনুষ্যদেহ ধারণ করিয়া যতটুকু পবিত্র শক্তি সামর্থ্য লাভ করিয়াছ, যত্ন সহকারে তাহার কার্য্যানুষ্ঠান করিয়া যাও। বৃথা সময় নষ্ট করিও না।

পরিব্রাজক মহাশয় যখন (ইং ১৮৮৫ সনে) পক্ষাঘাত রোগে শয্যাগত ছিলেন, তখন শ্রীপঞ্চমীর সময় তিনি যে দেবী সরস্বতীর স্তব রচনা করেন, তাহার প্রতি পদে তাঁহার স্বদেশ ও স্বধর্ম্মে ভক্তি ও সাহিত্যানুরাগ প্রস্ফুটিত রহিয়াছে। পাঠকগণের চিত্তবিনোদনার্থ ঐ স্তবের কিয়দংশ এই স্থলে উদ্ধৃত করা যাইতেছে :—

"মায়ের মাধুরী মাখা দেখি মুখখানি।
হাসিতে মোহিত ধরা সুমধুর বাণী॥
চিনেও চিনিতে নারি কেবা এই সতী।
তুই কি মা ভারতের পুরাণ ভারতী?
কেন মা আবার হেথা আইলি এখন?
কে তোরে পূজিবে দিয়া কুসুমচন্দন?
আছে কি সে বেদব্যাস, আছে কি বাল্মীকি?
বেদাভ্যাসী মুনিগণ আর মা আছে কি?
আছে কি মা কালিদাস বিদ্যায় বিভোর?
আছে কি ভারত আর ভারতে মা তোর?
আছে কি মা চণ্ডীদাস, শ্রীকবিকঙ্কণ?
আছে কি মা কাশী কৃত্তি, পূজিবে চরণ?

আছে কি মা গার্গী খনা লীলাবতী আর?
আছে কি তুলসীদাস, সেবক তোমার?
আমরা মা ভুলিয়াছি পূজা উপহার।
ছাড়ি দিয়া ব'সে আছি বেদব্যবহার॥
কিরূপে আদর তোরে করিতে যে হয়।
ভুলিয়া গিয়াছে মা এ মলিন হৃদয়॥

* * * * * *

সাধিয়া বিলাতী বাণী জিহ্বা জড়বাদী।
উচ্চারিতে বেদমন্ত্র না চাহে আস্বাদি॥
দেখ মা পাষাণধার হৃদয়ের খুলি।
মাখিয়াছি কত পাপ তাপ কালী ঝুলি॥
মুছাইয়া দে মা তোর ছেলেদের মলা।
অঞ্জনে করিয়া দে মা নয়ন উজলা॥
বেদবিধিতত্ত্ব দে মা করাইয়া পান।
সংসার ক্ষুধার জ্বালা হ'ক অবসান॥

* * * * * *

আয় গো মা একবার ক'রি দরশন।
নয়নের জল দিয়া ধোয়াই চরণ॥
আমাদের সম্বল মা আর কিছু নাই।
"দেহি নো বিমলাং ভক্তিং" এই ভিক্ষা চাই॥"

**পরিব্রাজকের বক্তৃতা**—পরিব্রাজকের বক্তৃতা বাঙ্গালা সাহিত্যের সৌন্দর্য্য। তাঁহার অসংখ্য বক্তৃতার মধ্যে কয়েকটী মাত্র মুদ্রিত ও প্রকাশিত হইয়াছে। পরিব্রাজক মহাশয়ের অপূর্ব্ব ভাবসমাবেশ, অভিনব যুক্তি ও সুমধুর ভাষায় সকলেই মন্ত্রমুগ্ধ হইয়া যাইতেন। বক্তৃতা শুনিয়া মিঃ (অধুনা স্যার) কে, জি, গুপ্ত মহোদয় বলিয়াছিলেন, 'ইউরোপেই এরূপ বক্তার সম্মান হইতে পারে, আমাদের দেশের লোক যথার্থ মর্য্যাদা দিতে জানে না"। বস্তুতঃ স্বামী শ্রীকৃষ্ণানন্দ ধর্ম্মজগতে যে অদ্বিতীয় বক্তা ছিলেন তাহাতে কোনও সন্দেহ নাই। তাঁহাকে চিনিবার কিংবা তাঁহার বিষয় পর্য্যালোচনা করিবার সুসময় এই পতিত ভারতের ভাগ্যে এখনও উদয় হয় নাই।

কেবল বক্তৃতার দিক্ দিয়া দেখিলেও তিনি যে বীণাপাণির বরপুত্রগণের মধ্যে অলৌকিক ক্ষমতাসম্পন্ন ছিলেন, এ কথা অস্বীকার করিবার উপায় নাই। কি জানি তাঁহার বাক্যের কি মোহিনী ক্ষমতা ছিল, শ্রোতার মনঃ প্রাণকে আকৃষ্ট করিয়া সে শক্তি যেন কোথায় অকূল তরঙ্গে ভাসাইয়া দিত। কূল নাই, কিনারা নাই, সীমা নাই, শেষ নাই, সে অনন্ত

সাগরে অবিরত মনঃ প্রাণ ঢালিয়া দিতে ইচ্ছা হইত। বাক্যের সিদ্ধি না থাকিলে, বাগ্মীর কোন বিভূতি না থাকিলে, লোকে এত মাতে না, এত গলে না।

তাঁহার ভক্তিভাবময়ী বক্তৃতার সময়ে যেন মনে হইত সহস্র সহস্র ফুটন্ত মল্লিকা মালতী ফুলের অপূর্ব্ব সৌরভে আকাশমণ্ডল ছাইয়া যাইতেছে। চারিদিক ব্যাপিয়া যেন ফুলের ঢেউ অশ্রধারে বহিতেছে। সে পুষ্পস্তরের ভিতরে বসিয়া বক্তৃতার অধিকারী দেবতা যেন মোহন মুরলীধর বেশে প্রেমময় বাঁশরী বাজাইতেছেন। সে মধুর নিক্বণে লোক আকুল হইয়া আত্মহারা হইয়া ভাবসাগরে মাতিয়া যাইত। কলিকাতা টাউনহলের বিরাট সভায় যখন পরিব্রাজক মহোদয় বক্তৃতা করেন ঐ সভায় জষ্টিস্ ডাক্তার (অধুনা স্যার) গুরুদাস বন্দোপাধ্যায় মহাশয় সভাপতির আসন গ্রহণ করিয়াছিলেন। বক্তৃতান্তে তিনি বলিয়াছিলেন "বাঙ্গালা ভাষায় এইরূপ তেজস্বিনী বক্তৃতা হয়, তাহা আমি জানিতাম না। বক্তৃতায় যে অবিরল ভাব স্রোত চলিয়াছিল, তাহার সমালোচনা করা আমার সাধ্যাতীত। এই সভায় শঙ্করাচার্য্য বা চৈতন্যদেবের ন্যায় মহাপুরুষ সভাপতি হইলেই সঙ্গত হইত।"

রায় কালীপ্রসন্ন ঘোষ, কবি রবীন্দ্রনাথ ও কেশবচন্দ্রের বক্তৃতার প্রশংসা কালে বিরোধী "বঙ্গবাসীকেও" বলিতে হইয়াছে (৫ই আষাঢ়, ১৩১০) "শ্রীকৃষ্ণপ্রসন্ন (যিনিই হউন, যাহাই হউন) বক্তৃতাস্রোতে একদিন (তিনি) বঙ্গদেশ ভাসাইয়াছিলেন। সে বক্তৃতায় ভাব ছিল, ভাষা ছিল, উদ্দীপনা ছিল, অগ্নিকণা ছিল, আর ছিল করুণ রসের নির্ঝরিণী।" তিনি সময় সময় এক দিনে ২।৩টী সুদীর্ঘ বক্তৃতা করিতেও কাতর হইতেন না এবং বক্তৃতা কালে ভয়ঙ্কর রোগক্লেশও বিস্মৃত হইয়া যাইতেন। তাঁহার অবিশ্রামবর্ষিণী দ্রুততরঙ্গিণী ভাবময়ী ভাষা অনকরণীয়। বঙ্গবাসী বহু পূর্ব্বে ইঁহারই 'জীর্ণ কঙ্কাল মাত্র দেখিয়া একদিন (৩১এ মে, ১৮৯২) বলিয়াছিলেন "শ্রীকৃষ্ণপ্রসন্নের সেই মোহনকান্তি-মুখনিঃসৃত অমৃতময়ী মধুধারা যিনি শ্রবণাঞ্জলিপুটে পান করিয়াছেন, তিনিই ইহার মর্ম্ম আপনি বুঝিয়া লইবেন।"

পরিব্রাজক মহোদয়ের "ফনোগ্রাফের আত্মপরিচয়" নামে একটী ক্ষুদ্রাতিক্ষুদ্র বক্তৃতা উক্ত যন্ত্রে উদ্ধৃত হইয়াছিল। তাহারই কিঞ্চিৎ এস্থলে বঙ্গীয় পাঠককে উপহার দেওয়া হইল।

"যে মহাশক্তির সহিত উপহৃত হইয়া বিশুদ্ধ চৈতন্যসত্তা "ঈশ্বর বা সগুণ ব্রহ্ম" নামে অভিহিত হন, যে মহাশক্তির ক্ষণিক স্পন্দনে কোটি কোটি ব্রহ্মাণ্ড রচিত, রক্ষিত ও বিধ্বস্ত হইয়া যায়, সেই সর্ব্বকারণের মূলস্বরূপ মহাশক্তিকে বার বার নমস্কার করি।

"মার্ত্তণ্ড মণ্ডলের ময়ূখমালার ন্যায় যে মূলশক্তি হইতে গুণময়ী শক্তি রাশি অনন্ত ধারায় বিকীর্ণ হইয়া ভূতলে, রসাতলে ও গগনমণ্ডলে অবিচ্ছেদে লীলা করিয়া বেড়াইতেছে, ভো ভদ্রমহোদয়মণ্ডলি, বৃথা ক্রীড়া কৌতুক পরিত্যাগ করিয়া তাঁহারই তত্ত্বলাভে জন্ম জীবন সার্থক করুন। ত্রিগুণময়ী মহাশক্তির সংশ্লেষণে, সাম্যে ও বৈষম্যে কত ব্যাপার সংঘটিত

হয়, সেই মহাশক্তির আকর্ষণে, বিকর্ষণে ও সংঘর্ষণে সংসারে কত অদ্ভুত ও অলৌকিক লীলার অভিনয় হইয়া থাকে, জ্ঞানে ও বিজ্ঞানে তাহার মর্ম্ম অবগত হইয়া চিত্তকে চরিতার্থ করুন।

"ভারতের আর্য্য ঋষি তপস্বী মনস্বী মণ্ডলী যোগবলে এই অঘটনঘটনপটীয়সী শক্তিকে উন্মেষিত করিয়া জড় ও চৈতন্যের বিচিত্র প্রভাবে কত সিদ্ধি সাধন করিতেন। অহো, আজ সেই পবিত্র আর্য্যভূমির সন্তানগণ ক্রিয়াহীন, বীর্য্যহীন ও শক্তিহীন হইয়া মৃতকল্প। আর পাশ্চাত্যভূমির উদ্যমশীল ও উৎসাহিতচিত্ত বিজ্ঞানবিদ্যাবিশারদবর্গ সাধুপ্রযত্নে বৈদ্যুতিক ও চৌম্বক তত্ত্ব আদির গবেষণা করিয়া জগতের হিতকারী কার্য্য সাধন পূর্ব্বক সংসারে যে প্রভুত্ব স্থাপন করিয়াছেন, তাহার সীমা করা যায় না। মহোদয়গণ! মাইক্রস্কোপ, টেলিস্কোপ, বায়স্কোপ, টেলিফোঁ, টেলিগ্রাফ আদি সকলেই অবগত আছেন। আবার দেখুন আজ আমি শুক্তগর্ভ হইতে জন্ম গ্রহণ করিয়া "ফনোগ্রাফ" নাম ধারণ পূর্ব্বক আপনাদিগের কার্য্যক্ষেত্রে উপস্থিত হইয়াছি। মহাত্মা এডিসনের বিচিত্র বিজ্ঞান পূর্ণ অপূর্ব্ব কৌশলে আমি মানব জগতে আসিতে পারিয়াছি। ধন্য তাঁহার বুদ্ধিশক্তি! "মহাশক্তি মহাবিদ্যা ধীমতাং বুদ্ধিরূপিণী' সেই মহাশক্তি মহাবিদ্যাই ধীমদ্বর্গের হৃদয়ে বিচিত্র বুদ্ধিরূপে উদিত হন।" ইত্যাদি—

পরিব্রাজকের সঙ্গীত—পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ প্রথম বয়স হইতেই সুমধুর সঙ্গীত ও সুললিত কবিতা রচনায় দক্ষতা লাভ করিয়াছিলেন। নিম্নোদ্ধৃত কয়েকটি সঙ্গীত হইতে পাঠকগণ তাহা অনেক পরিমাণে উপলব্ধি করিতে পারিবেন। পরিব্রাজকের সঙ্গীতে তাঁহার সমগ্র সাধনজীবন তাঁহার নিজের ভাবে ও নিজের ভাষায় চিত্রিত হইয়াছে।

## ১। রাগিণী বিভাস—একতালা।

নমস্তে ত্রিলোকতারণ বিশ্বমনোরঞ্জন।
ওহে ভারতে তোমার, মহিমা প্রচার, করহে আবার, এই নিবেদন।
আর্য্যকুলে জন্ম করেছি গ্রহণ, আর্য্যরীতিনীতি নাহিক স্মরণ,
অনার্য্য আচারে কলুষিত মন, ( দয়াময় হে), আর্য্যরবে দেশ কর সচেতন
ভক্তি সরলতা জ্ঞান ধর্ম্ম নীতি, প্রচারি জগতে হর হে দুর্গতি,
নর নারী বৃদ্ধ বালক যুবতী ( হৃদয়ে হে ), স্বধর্ম্ম সুমতি কর হে প্রেরণ।
তব জয়গানে মাতিবে ভারত, তবোদ্দেশে হবে দেশহিতে রত,
পরিব্রাজক ঐ চরণে প্রণত, ( দয়াময় হে ), সফল হয় যেন জনম জীবন॥

## ২। রাগিণী বিভাস। তাল একতালা।

জননী জগৎমোহিনী, জীবনিস্তারিণী,
ও মা তোমারি মহিমা, কে করিবে সীমা,
অনাদ্যা তুমি মা অনন্তরূপিণী॥
তোমারি মায়াতে ব্রহ্মাণ্ড বিকাশ,
বিশ্ব বায়ু বারি বহ্নি কি আকাশ,
যেখানে যা দেখি তোমারি প্রকাশ—
জননী গো—সত্তারূপে তুমি জ্ঞানদায়িনী॥

---

রবি নিশাকর নক্ষত্রনিকর,
আকাশে প্রকাশে ভাসে মনোহর,
দেখিতে তোমায় ভ্রমে নিরন্তর—
অরূপিণী—অনন্ত অম্বর চিত্রকারিণী॥

দেখিতে তোমায় সাগরাম্বুরাশি,
উত্তাল তরঙ্গে ধায় দিবানিশি,
বনে রাশি রাশি, কুসুম হাসি হাসি—
চেয়ে রয় গো— দেখিবার তরে তোমায় তারিণী

প্রবল পবন দেশে দেশে ধায়,
আনন্দে মাতিয়া তব গুণ গায়,
তরু লতা পাতা সবারে নাচায়—,
দেখি তায় গো—আপনি নাচিয়া কাঁপায় মেদিনী।

চিন্তাময়ী তারা ব্যাপ্ত চরাচরে,
তবু না চিনিলাম চিন্ময়ী মা তোরে,
গুরুরূপে পরিব্রাজকের অন্তরে,
দেখা দে মা—মদনমর্দ্দনমনোহারিণী

৩। রাগিণী ঝিঝিট—তাল একতালা।

দীনবন্ধু কৃপাসিন্ধু কৃপাবিন্দু বিতর।
হৃদি বৃন্দাবনে কমল আসনে প্রাণমনসনে বিহর॥
নয়ন মুদিয়া চাহিয়া থাকি অথবা যে দিকে ফিরাব আঁখি,
ভিতরে বাহিরে যেন হে দেখি তব রূপ মনোহর॥
এই কর হরি দীন দয়াময়, তুমি আমি যেন দুটী নাহি রয়,
জলের তরঙ্গ জলে কর লয় চিদ্‌ঘন শ্যামসুন্দর॥
ঐ পদে পরিব্রাজকের গতি, যেন ভাগীরথীর সাগরসঙ্গতি,
জীব শিব দোঁহে অভেদ মুরতি জীব নদী তুমি সাগর॥

( যমুনার তটে বসিয়া সঙ্গীত ) বাউলের সুর:

যমুনে এই কি তুমি সেই যমুনা প্রবাহিনী।
ও যার বিমল তটে রূপের হাটে বিকাতো নীলকান্ত মণি॥
কোথা সে ব্রজের শোভা, গোলোক হ'তেও মনোলোভা,
কোথা শ্রীদাম বলরাম সুবল সুদাম,—
কোথা সে সুনীল তরুর ধেনু বেণু, মা যশোদা গোপিনী।
কোথা নন্দ উপানন্দ, মা যশোদার প্রাণ গোবিন্দ,
ধরা চূড়া পরা, কোথা ননীচোরা,—
কোথা সে বসন চুরি, ব্রজনারীর পূজিতা মা কাত্যায়নী।
কোথা চারু চন্দ্রাবলী, কোথা বা সে জলকেলি,
কোথা ললিতা সখী, সুহাসিনী,—
কোথা সে বংশীধারী রাসবিহারী, বামেতে রাই বিনোদিনী।
কোথা সে নূপুরধ্বনি না বাজে কিঙ্কিনী,
মধুর হাসি মধুর বাঁশি, নাহি শুনি,—
ও যার, মোহন স্বরে উজান ভরে বইতে তুমি আপনি।
তোমারি তটে তটে, তোমারি ঘাটে ঘাটে,
তোমারি সন্নিকটে কই সে ধনী—
ও যার মানের লাগি মোহনচূড়া লুটাইল ধরণী।
দেখাইয়া দাও আমারে যমুনে সেই বামারে,
অনাথের নাথ হৃদমাঝারে, পা দুখানি,—
পরিব্রাজক বলে চরণতলে লুটাই শির দিনযামিনী।

## ৫। রাগিণী লয়ী—জৎ।

( সুর—"নির্ম্মল সলিলে বহিছে সদা তটশালিনী সুন্দর যমুনে ও" )
চঞ্চল মানস বিনাশ আশাপাশ, বিরস বিনাশ বাসনা রে।
বিষয় বিভবে, মত্ত কি হইলে, ভুলিলে ভুলিলে আপনারে।
আসিয়া জগতে, আরোহি মনোরথে, ভ্রমিছ কি ভাবে ভাব না রে॥
দেখিতে দেখিতে, কাল প্রবাহে, জীবন যৌবন যাইল রে।
ক্রমে ধীরে ধীরে, গভীর কাল-নীরে ডুবিবে তা কি মন জান না রে॥
কা তব কান্তা, কস্তে পুত্রঃ, কস্য ত্বং বা ব্রহ্মবিচারে।
চিন্তয় কোঽহং, কথং জগদিদং, কেন কৃতা বিশ্বরচনা রে॥
ভূমানুসন্ধান, কর মূঢ় মন, মলিনা বাসনা রবে না রে।
হও ধ্যান নিরত, তুর্য্যাবস্থাগত, কুরু চিৎস্বরূপং ধারণা রে॥
শান্তি সিন্ধু জলে হইবে শীতল, রাজিবে প্রেমরাজসদনে রে।
ভেদ বুদ্ধি যাবে, ব্রহ্মস্বরূপ হবে, রবে না ভাবনা যাতনা রে॥
গাও পরিব্রাজক, প্রেমময় নাম, প্রেম বাতাসে প্রাণ জুড়াবে রে।
প্রেম সুধাপানে হ'য়ে মাতোয়ারা, রবে না তনু-মন-চেতনা রে॥

## ৬। কীর্ত্তন—ভাঙ্গাসুর।

নামামৃত পান সবে কর ভাই—( হরি)
এমন নাম কখনও শুনি নাই।
হরি নাম যে করে সার, ভবে ভাবনা কিবা তার,
নামে যায় মহাপাপ রোগ শোক তাপ সংসার বিকার,—
নামে জগাই মাধাই তরে দু ভাই নাম শুনায় গৌর নিতাই॥ ( হরি )
ভক্ত প্রহ্লাদের প্রাণ, নাশ করিবার বিধান,
হিরণ্যকশিপু দিল বিষ করিতে পান,
নামে গরল অমৃত হ'ল প্রহ্লাদ বাঁচিল তাই।
যত যোগযাগের সাধন, দেখ জপ তপ আরাধন,
ও সব নাম-সাগরের অগাধ জলের বুদ্বুদ যেমন,—
হরি-নাম-সাগরে মগ্ন যে জন তার কি সাধন আরও চাই।
পরিব্রাজক বলে সার, নামে নাইকো জাত বিচার,
নামে মূর্খ জ্ঞানী আচণ্ডালের সমান অধিকার,—
তুলে নামের নিশান, নাম কর পান, হরিবোল বল সবাই॥ ( হরি )





## ৭। খাম্বাজ—একতালা।

ঘোর আঁধারে, নিশিনিরাধারে, নিরখিলাম একি আখির মাঝারে।
কোটি শশিপ্রভা, মুনিমনোলোভা, বর্ণিতে সে শোভা বচন হারে॥
১। মায়া নিদ্রাবশে অঘোরে ঘুমাইয়ে, ছিলাম অচেতন জ্ঞান হারাইয়ে,
কে যেন আসিয়ে শিয়রে বসিয়ে হাসিয়ে হাসিয়ে জাগায় আমারে॥
২। নয়নের ঝলকে, জগজ্জ্যোতির্ম্ময়, পলকে পলকে সৃষ্টি স্থিতি লয়,
আহা মরি মরি কি বচন মাধুরী, শুনিলে যে ভুলে যাই আপনারে॥
৩। কোমল কর তার পরশিলে গায়, আমি তুমি তিনি ভেদ মিটে যায়,
শ্রীপদপঙ্কজে ভক্তি মুক্তি ভজে, ভক্তজন মজে প্রেমের পাথারে॥
৪। আঁধার ঘরের আলো এটী কার মেয়ে, অচল চঞ্চল পথপানে চেয়ে,
পরিব্রাজক ঊর্দ্ধশ্বাসে * এস ধেয়ে, দেখ্‌বে যদি প্রাণের উমারে॥

নিন্দা ও নির্য্যাতন—জগতে যখন যে কোন মহানুভব পুরুষই জন্মগ্রহণ করিয়াছেন, স্বার্থান্ধ ঈর্ষাপরায়ণ লোকেরা তাঁহার কোন না কোন কুৎসা কীর্ত্তন না করিয়া থাকিতে পারে নাই। বিশেষতঃ সংসারে ধর্ম্মপ্রচারক ও সংস্কারকগণের বিরুদ্ধাচরণ করিবার লোক পদে পদেই বিদ্যমান। এইরূপ কুচক্রিগণের ষড়যন্ত্রে স্বামিজীর সম্বন্ধে অনেক মিথ্যা অভিযোগের প্রচার হয় এবং পরিশেষে এই সকল কারণে তাঁহাকে কারাগারে পর্য্যন্ত যাইতে হয়। ইহাতে আশ্চর্য্যই বা কি। মহামতি সক্রেটিসের এবং মহাপুরুষ যীশুখ্রীষ্টের প্রাণসংহার কিরূপে সাধিত হইয়াছিল, ইতিহাস পাঠকের তাহা অবিদিত নাই। ভারতেও মহাত্মা শঙ্করাচার্য্যের বধসাধনে দুর্ব্বৃত্তগণ প্রায় কৃতকার্য্য হইয়াছিল এবং এখনও ভক্তাবতার চৈতন্য দেবের নিন্দা করিতে লোকে বিরত নহে। করুণহৃদয় বুদ্ধদেব ও অজাতশত্রু যুধিষ্ঠিরের প্রতিও লোকে শত্রুতাচরণ করিয়াছিল।

ধর্ম্মরাজ্যে স্বামিজীর অতিশয় প্রতিপত্তি দেখিয়া এবং অসাধারণ ধীশক্তি ও বাগ্মিতার প্রভাবে তাঁহাকে যশস্বী ও প্রতিভাযুক্ত হইতে অবলোকন করিয়া অনেক ক্ষুদ্রহৃদয় লোক ঈর্ষার জ্বালায় উন্মত্তপ্রায় হইয়া উঠিয়াছিল। ইহারা যে কোন রূপে স্বামিজীর অপযশ ঘোষণায় ও অনিষ্ট সাধনে বদ্ধ পরিকর হইয়াছিল। এমন কি স্বামিজীর প্রাণনাশার্থ চেষ্টা করিতেও উহারা কুণ্ঠিত হয় নাই।

বৈদেশিক বিলাসিতার বেগ কমাইয়া দিয়া কে প্রথমতঃ দেশবাসিগণকে স্বদেশীয় ভাবে অনুপ্রাণিত করিয়াছিলেন অদূরদর্শী বঙ্গবাসী দশ বৎসর পূর্ব্বে তাহা একবারও বুঝিয়া দেখিবার চেষ্টা করিয়াছিলেন কি? তবে এখন সকলেই বুঝিতে পারিতেছেন যে, ধর্ম্মপ্রচারকের

---

* মূলাধার হইতে সহস্রারবিন্দে গতি।

জীবন কত কষ্টকর। সুতরাং স্বামিজীর ন্যায় প্রসিদ্ধ প্রচারক যে বিনা অপরাধে শত্রুবর্গের হস্তে বিড়ম্বিত হইবেন ও কারাক্লেশ সহ্য করিবেন, তাহাতে বিস্মিত হইবার কিছুই নাই।

শেষ জীবন—শ্রীমৎ স্বামিজী জীবনের অবশিষ্ট দুই বৎসরকালও পঞ্জাবের রাওলপিণ্ডি প্রভৃতি স্থানে, বঙ্গের কোন কোন জেলায় এবং বৈদ্যনাথ, কুচবিহার প্রভৃতি অঞ্চলে আহূত হইয়া ধর্মপ্রচারার্থ গমন করেন। শেষজীবনে শ্রীমৎ স্বামিজী পবিত্র গঙ্গাসাগরসঙ্গমে সহস্র সহস্র সাধুমণ্ডলীমধ্যে নানা দিগ্দেশাগত গৃহস্থ স্ত্রী ও পুরুষদিগের ঐকান্তিক অনুরোধে ভগবৎপ্রেমবিহ্বল চিত্তে গঙ্গাসাগরমহিমা কীর্তন করিয়া প্রচার কার্য্যের পরিসমাপ্তি করিলেন। জীবনের শেষ বৎসর তাঁহার পৃষ্ঠব্রণ হইয়াছিল। অস্ত্রচিকিৎসায় উহার উপশম হওয়ার পর শারীরিক দুর্ব্বলতা সত্ত্বেও ফরিদপুর জেলার অন্তর্গত খালিয়া গ্রামবাসী অনুগত ভক্তগণের একান্ত আগ্রহে তথায় গমন করিয়া কয়েক দিন সেই স্থানে সনাতন ধর্মের সাধন বিষয়ে বিবিধ উপদেশ দিয়াছিলেন। পূর্ব্ববঙ্গের বহু স্থান হইতে আহূত হইয়াও অসুস্থতাবশতঃ তিনি আর কোথাও যাইতে পারেন নাই। তদনন্তর কলিকাতায় আসিয়া সজ্জনগণের বিশেষ অনুরোধে পরিব্রাজক মহোদয় উপাসনা ও সনাতন ধর্মের শেষ বক্তৃতা প্রদান করেন। কলিকাতা হইতে কাশী প্রত্যাবর্ত্তনের পরই আবার বহুমূত্র পীড়া অত্যধিক বৃদ্ধি প্রাপ্ত হয়, এবং ১৩০৯ সালের ৩রা আশ্বিন তারিখে ( ইং ১৯০২, ১৯এ সেপ্টেম্বর ) অপরাহ্ন ৩টার সময় ৫৩ বৎসর বয়ঃকালে শ্রীমৎস্বামী শ্রীকৃষ্ণানন্দ যোগাশ্রমে মা যোগেশ্বরীর শ্রীপাদমূলে মহাসমাধি গ্রহণ করেন, এবং মহাতীর্থ মণিকর্ণিকায় সাধুর শিবস্বরূপ শবদেহ ভাগীরথীর পবিত্র গর্ভে সমাহিত হয়।

শ্রীমৎ স্বামিজী শত্রুবর্গের ষড়্‌যন্ত্রে নির্য্যাতিত হইয়াও যে আবার স্বদেশের সেবায় প্রবৃত্ত হইয়াছিলেন, ইহাই তাঁহার মহিমা চিরদিন বিঘোষিত করিবে। তাঁহার মহজ্জীবনের সম্যক্ আলোচনা করিবার সময় এখনও আসে নাই।

"স্বামী শ্রীকৃষ্ণানন্দজীর জীবনের শেষ দিন পর্য্যন্ত স্বদেশীয়দিগের ধর্মভাব উদ্দীপনায় অতিবাহিত হইয়াছিল। ভারতের ভবিষ্যৎ আশাভরসার স্কুল বিদ্যালয়ের বালকবর্গের চরিত্র গঠন জন্য তাঁহারই চেষ্টা ও প্রেরণায় বঙ্গের প্রায় প্রতি প্রধান নগরে এবং পল্লীগ্রামে পর্য্যন্ত সুনীতিসঞ্চারিণী সভা সংস্থাপিত হইয়াছিল। আজ শিক্ষিত সম্প্রদায়ের স্বদেশহিতব্রতে অনুরাগ তাঁহারই জীবনব্যাপী ব্রতের সুফল বলিতে হইবে। ধর্মভাববৃদ্ধির সহিতই যে স্বদেশানুরাগ ও চরিত্রবল বৃদ্ধি পাইয়া থাকে, বঙ্গমাতার সুসন্তানগণের জীবনে তাহা এখন প্রত্যক্ষীভূত হইতেছে।

"স্বদেশব্রতানুষ্ঠানের উদ্বোধনে স্বামী শ্রীকৃষ্ণানন্দ 'সহবাস আইন' পাশের বিরুদ্ধে বঙ্গের সমগ্র হিন্দু সমাজকে উত্তেজিত করিয়া যেরূপ বিড়ম্বিত হইয়াছিলেন, আজ স্বদেশসেবক মহাত্মগণ নিজ নিজ জীবনে তাহা অনুভব করিয়া তাঁহার জীবনব্যাপী মহত্ত্বের মাহাত্ম্য আরও বিক-

সিত করিতেছেন, ইহা দেশের একটী শুভলক্ষণ বলিতে হইবে। ভারতমাতা তাঁহার সেবক সন্তানগণের শুভবুদ্ধি দিন দিন আরও বৃদ্ধি করুন।

"বর্ত্তমান সময়ে দেশের জন্য যেরূপ স্বার্থ ত্যাগের আবশ্যক হইয়া পড়িয়াছে, তাহাতে মধ্যবিত্ত গৃহস্থ সন্তানেরা অর্থ সামর্থ্যের অভাব হইলেও, স্বীয় জীবন দিয়া কিরূপে স্বদেশের সেবা করিতে পারেন, তাহা পরিব্রাজক মহোদয় আধুনিক শিক্ষিত সম্প্রদায়কে নিজ জীবনেই দেখাইয়া গিয়াছেন। স্বদেশসেবার জন্য ভারতের ন্যায় দরিদ্র দেশে যে কৌমারব্রতই একমাত্র অবলম্বনীয়, তাহা তিনি স্বীয় জীবনে প্রতিপাদন করিয়াছিলেন। ভারতমাতার উৎসাহী দরিদ্র সন্তানেরা এই মহদ্‌ব্রত অবলম্বন করিলে, অনায়াসে যে বিবিধ বিঘ্ন বাধা অতিক্রম করিয়া মাতৃপূজায় অনেক পরিমাণে কৃতকার্য্য হইবেন, ইহাতে সন্দেহ নাই। কত কত উন্নতমনা যুবকগণ অকারণে সংসারাবদ্ধ হইয়া যে স্বদেশের প্রতি কর্ত্তব্যপালনে অসমর্থ হইয়া পড়েন, তাহা ভাবিলে মন বড়ই ব্যথিত হইয়া উঠে। আশা করি পরিব্রাজক স্বামিজীর সদ্‌দৃষ্টান্ত হিন্দুযুবকগণের হৃদয়ে জাগরুক থাকিবে।

"স্বধর্ম্মের ভিত্তির উপর জাতীয় জীবন গঠন করিবার জন্য পরিব্রাজক মহোদয় যে পরিশ্রম করিয়া গিয়াছেন, বঙ্গদেশে তাহার ফল এখন সকলেই প্রত্যক্ষ করিতেছেন। তাঁহার কাশীস্থ যোগাশ্রমে সন্ন্যাসী, ব্রহ্মচারী ও বীতরাগী ব্যক্তিগণ ভগবৎসাধনতৎপর থাকিয়া জীবনের কল্যাণ পথের প্রতি সংসারসন্তপ্ত জনগণের দৃষ্টি আকর্ষণ করিতেছেন। যোগাশ্রম শাস্ত্রালোচনা ও ভগবৎসেবাব্রতের উদাহরণরূপে শ্রীমৎ স্বামিজীর পবিত্র নাম দর্শকমাত্রেরই হৃদয়ে উদ্দীপিত করিয়া রাখিয়াছে। "কীর্ত্তির্যস্য স জীবতি।"" (ঢাকাপ্রকাশ হইতে উদ্ধৃত)।

ওঁ তৎসদ্ ব্রহ্মণে নমঃ।

# অথ শ্রীমদ্ভগবদ্গীতা প্রারভ্যতে।

শ্রীগণেশায় নমঃ। শ্রীগোপালকৃষ্ণায় নমঃ।

## করাদিন্যাসঃ।

ওঁ অস্য (এই) শ্রীমদ্ভগবদ্গীতামালামন্ত্রস্য (শ্রীমদ্ভগবদ্গীতারূপ মন্ত্রমালার) শ্রীভগবান্ বেদব্যাস ঋষিঃ। অনুষ্টুপ্ ছন্দঃ। শ্রীকৃষ্ণঃ পরমাত্মা দেবতা। "অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে" (২য় অধ্যায়ের ১১ শ্লোকের প্রথমার্দ্ধ) ইতি বীজম্ (এই মালা মন্ত্রের বীজ)। "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ" (১৮শ অধ্যায়ের ৬৬ শ্লোকের প্রথমার্দ্ধ) ইতি শক্তিঃ (এই মালা মন্ত্রের শক্তি)। "অহং ত্বা সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ।" (১৮শ অধ্যায়ের ৬৬ শ্লোকের অপরার্দ্ধ) ইতি কীলকম্ (এইটী মন্ত্রমালার আলম্বন বা আশ্রয়)।

করন্যাসঃ—"নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ" (২য় অধ্যায়ের ২৩ শ্লোকের প্রথমার্দ্ধ) ইতি (এই মন্ত্র উচ্চারণ পূর্ব্বক) অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ (দুই হস্তের তর্জ্জনী দ্বারা দুই হস্তের অঙ্গুষ্ঠ স্পর্শ করিতে হয়)। "ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ" (২য় অধ্যায়ের ২৩ শ্লোকের দ্বিতীয়ার্দ্ধ) ইতি (এই মন্ত্রে) তর্জ্জনীভ্যাং নমঃ (দুই অঙ্গুষ্ঠ দ্বারা তর্জ্জনীদ্বয় স্পর্শ করিতে হয়)। "অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়মক্লেদ্যোঽশোষ্য এব চ" (২য় অধ্যায়ের ২৪ শ্লোকের প্রথমার্দ্ধ) ইতি (এই মন্ত্রে) মধ্যমাভ্যাং নমঃ (অঙ্গুষ্ঠদ্বয় দ্বারা দুই হস্তের মধ্যমাঙ্গুলি স্পর্শ করিতে হয়)। "নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ" (২য় অধ্যায়ের ২৪ শ্লোকের শেষার্দ্ধ) ইতি (এই বলিয়া) অনামিকাভ্যাং নমঃ (অঙ্গুষ্ঠদ্বয়দ্বারা দুই হস্তের অনামিকা স্পর্শ করিতে হয়)। "পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ" (১১শ অধ্যায়ের ৫ শ্লোকের প্রথমার্দ্ধ) ইতি (এই মন্ত্রে) কনিষ্ঠাভ্যাং নমঃ (দুই অঙ্গুষ্ঠ দ্বারা কনিষ্ঠাঙ্গুলিদ্বয় স্পর্শ করিতে হয়)। "নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ" (১১শ অধ্যায়ের ৫ শ্লোকের শেষার্দ্ধ) ইতি (এই মন্ত্রে) করতলকরপৃষ্ঠাভ্যাং নমঃ (প্রথমে দক্ষিণ হস্তের নিম্নে বাম হস্ত পরে বাম হস্তের নিম্নে দক্ষিণ হস্ত স্থাপন করিতে হয়)। ইতি করন্যাসঃ।

অঙ্গন্যাসঃ—"নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ" ইতি হৃদয়ায় নমঃ (এই মন্ত্র পাঠ পূর্ব্বক দক্ষিণ হস্তের পঞ্চ অঙ্গুলি দ্বারা হৃদয় স্পর্শ করিতে হয়)। "ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ" ইতি শিরসে স্বাহা (এই মন্ত্রে পঞ্চ অঙ্গুলি দ্বারা মস্তক স্পর্শ করিতে হয়)। "অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়মক্লেদ্যোঽশোষ্য এব চ" ইতি শিখায়ৈ

বষট্ (এই মন্ত্রে পঞ্চ অঙ্গুলি দ্বারা শিখা স্পর্শ করিতে হয়)। "নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ" ইতি কবচায় হুম্ (এই মন্ত্র পাঠ করিয়া যথাক্রমে দক্ষিণ হস্ত দ্বারা বামবাহুমূল ও বামহস্ত দ্বারা দক্ষিণবাহুমূল স্পর্শ করিতে হয়)। "পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ" ইতি নেত্রত্রয়ায় বৌষট্ (এই মন্ত্র উচ্চারণ করিয়া দক্ষিণ হস্তের পঞ্চ অঙ্গুলি দ্বারা বাম ও দক্ষিণ নেত্র এবং ললাটের মধ্য স্থান স্পর্শ করিতে হয়)। "নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ" ইত্যস্ত্রায় ফট্ (এই মন্ত্রপাঠ পূর্ব্বক দক্ষিণ হস্তের তর্জ্জনী ও মধ্যমা অঙ্গুলি দ্বারা বামহস্ত তলে আঘাত করিতে হয়)। ইত্যঙ্গন্যাসঃ।

**সঙ্কল্পঃ।** শ্রীকৃষ্ণপ্রীত্যর্থপাঠে বিনিয়োগঃ (ভগবান্ শ্রীকৃষ্ণের প্রীতির নিমিত্ত গীতাপাঠ করিতেছি)।

## ধ্যানম্।

ওঁ পার্থায় প্রতিবোধিতাং ভগবতা নারায়ণেন স্বয়ং
ব্যাসেন গ্রথিতাং পুরাণমুনিনা মধ্যেমহাভারতম্।
অদ্বৈতামৃতবর্ষিণীং ভগবতীমষ্টাদশাধ্যায়িনী-
মম্ব ত্বামনুসন্দধামি ভগবদ্গীতে ভবদ্বেষিণীম্ ॥ ১

মধ্যেমহাভারতম্ (মহাভারতের মধ্যে) পুরাণমুনিনা ব্যাসেন গ্রথিতাং (প্রাচীন মহর্ষি ব্যাসদেব কর্ত্তৃক গ্রথিত) স্বয়ং ভগবতা নারায়ণেন পার্থায় প্রতিবোধিতাং (স্বয়ং ভগবান্ নারায়ণ কর্ত্তৃক অর্জ্জুনকে লক্ষ্য করিয়া সম্যক্ প্রকারে বিজ্ঞাপিত) [ গীতাদেবতা অধিষ্ঠাত্রী ] [হে] অম্ব ভগবদ্গীতে (হে জননি ভগবদ্গীতে) ভবদ্বেষিণীম্ অমৃতবর্ষিণীম্ অষ্টাদশাধ্যায়িনীং ভগবতীং ত্বাং অহং মনসা দধামি (পুনর্জ্জন্মনাশিনী সুধাধারাবর্ষিণী অষ্টাদশ অধ্যায়রূপিণী ষড়ৈশ্বর্য্যযুক্তা তোমাকে আমি মনে চিন্তা করিতেছি)।

নমোঽস্তু তে ব্যাস বিশালবুদ্ধে ফুল্লারবিন্দায়তপত্রনেত্র।
যেন ত্বয়া ভারততৈলপূর্ণঃ প্রজ্বালিতো জ্ঞানময়ঃ প্রদীপঃ ॥ ২।

[হে] ফুল্লারবিন্দায়তপত্রনেত্র (প্রস্ফুটিতপদ্মপত্রসদৃশচক্ষুর্বিশিষ্ট) বিশালবুদ্ধে (মহামতি) ব্যাস, তে (তোমাকে) নমঃ অস্তু (নমস্কার), যেন ত্বয়া (যে তোমা কর্ত্তৃক) ভারততৈলপূর্ণঃ (মহাভারতসদৃশতৈলদ্বারা পরিপূর্ণ) জ্ঞানময়ঃ প্রদীপঃ প্রজ্বালিতঃ (জ্ঞানময় আলোক প্রজ্বালিত হইয়াছে)।

প্রপন্নপারিজাতায় তোত্রবেত্রৈকপাণয়ে।
জ্ঞানমুদ্রায় কৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ ॥ ৩।

প্রপন্নপারিজাতায় (শরণাগতের কল্পবৃক্ষসদৃশ) তোত্রবেত্রৈকপাণয়ে (সন্তাড়নবেত্রদণ্ড-শোভিতহস্ত) জ্ঞানমুদ্রায় (ভক্ত অর্জ্জুনকে জ্ঞানোপদেশার্থ জ্ঞানমুদ্রা [তর্জ্জনী ও

পৃষ্ঠায় সম্পূর্ণ, মূল্য ॥০ মাত্র, ভিঃ পিঃ ডাকে ৷৶০ পড়িবে। হিতবাদী—"আমরা শ্রীমৎ দয়ালদাস স্বামী মহোদয়কে গুরুবৎ পূজা করিতাম। এ পুস্তক জিজ্ঞাসু মাত্রেরই পাঠ্য হওয়া উচিত।" "যাঁহারা নব্য বেদান্তের মত জানিতে চাহেন,তাঁহারা এই গ্রন্থ পড়িয়া উপকৃত হইবেন।" প্রবাসী—"আমরা আশা করি, বিবিধ তত্ত্বজ্ঞানময় ধর্ম্মোপদেশপূর্ণ এই পুস্তকখানি বঙ্গ সাহিত্যানুরাগী ধর্ম্মতত্ত্বসেবী হিন্দুপাঠকগণের সুখপাঠ্য ও শিক্ষাপ্রদ হইবে।"—হিন্দুপত্রিকা।

উদ্বোধন বলেন :—বাবা দয়াল দাসজীর জীবনী পাঠক মাত্রেরই উপাদেয় হইবে। দয়ালদাস বাবাজী তত্ত্বসিদ্ধি লাভ করিয়াছিলেন, তাঁহার রচিত বেদান্ত ব্যাখ্যা যে উৎকৃষ্ট হইবে তাহাতে আর আশ্চর্য্য কি? অন্নের মধ্যে অদ্বৈততত্ত্বের ব্যাখ্যা নিশ্চয়ই প্রশংসার যোগ্য হইয়াছে, অদ্বৈততত্ত্বের পরিপাক না হইলে এমনভাবে অন্নের মধ্যে গুছাইয়া বলা সম্ভবপর নহে। সন্ন্যাসমীমাংসা যুক্তিযুক্ত হইয়াছে।"

জ্ঞানদীপিকা—এই বৃহৎ গ্রন্থখানি জ্ঞান ও ভক্তিসাধনানুকূল প্রবন্ধাবলিতে পূর্ণ। পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামিজী লিখিয়াছেন—"প্রবন্ধগুলিতে সাধনলব্ধ স্বতঃসিদ্ধ জ্ঞানবিকাশের নির্ম্মল জ্যোৎস্নার স্নিগ্ধ লহরীমালা ক্রীড়া করিতেছে।" ডিমাই ৮ পেজী ৩৫০ পৃষ্ঠায় পূর্ণ, এই সুবৃহৎ গ্রন্থ এক্ষণে কিছু দিনের জন্য ।৶০ ছয় আনা মূল্যে বিক্রীত হইতেছে। কেবল ডাকব্যয়ই ৵০ দুই আনা পড়িবে। ডাকব্যয় সহ মূল্য ॥০ আট আনা মাত্র।

গৌড়পাদীয় আগম—শ্রীমৎ শঙ্করাচার্য্যের পরম গুরু ও শুকদেবশিষ্য শ্রীশ্রীগৌড়পাদাচার্য্য কৃত। ইহাই অদ্বৈতমতের মূল গ্রন্থ। ইহাকেই আদর্শ করিয়া শঙ্করাচার্য্য শারীরকভাষ্য রচনাপূর্ব্বক জগতে বিখ্যাত হইয়াছেন। বেদান্ত শাস্ত্রের সম্যক্ জ্ঞানের জন্য এই গ্রন্থরত্নের আলোচনা একান্ত আবশ্যক। ইহা ভক্ত ও জ্ঞানী উভয়েরই সমান আদরের সামগ্রী। সংস্কৃত মূল ও বিস্তৃত বাঙ্গালা ব্যাখ্যা সহ মূল্য ০ চারি আনা মাত্র।

দিনচর্য্যা—(২য় সংস্করণ—সংশোধিত ও পরিবর্দ্ধিত) শ্রীভূপেন্দ্রনাথ সান্যাল প্রণীত। হিন্দুর আচার, ব্যবহার, আহার, বিহার, ব্যায়াম, ব্রহ্মচর্য্য, ভক্তি ও যোগ সাধন, সঙ্গীত ও স্তোত্র আদি লইয়া সার্দ্ধ শতাধিক পৃষ্ঠায় সম্পূর্ণ। ছাত্রগণের চরিত্র গঠনে পুস্তকখানি বিশেষ উপযোগী হইয়াছে। ভূতপূর্ব্ব বিচারপতি মাননীয় শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় লিখিয়াছেন—"দিনচর্য্যা আদ্যোপান্ত পড়িয়া অনেক জ্ঞানলাভ করিলাম। লেখা সরল, গুরুতর গুহ্য বিষয়সকল সরলভাবে বিবৃত; এরূপ গ্রন্থ সনাতন ধর্ম্মাবলম্বী প্রত্যেকেরই পুস্তকাগারে থাকা উচিত। মূল্য ।/০ পাঁচ আনা।

আশ্রম চতুষ্টয়—দিনচর্য্যা প্রণেতা ও স্বনামখ্যাত রবীন্দ্রনাথ ঠাকুর মহোদয়ের বোলপুর ব্রহ্মচর্য্য বিদ্যালয়ের ভূতপূর্ব্ব অধ্যক্ষ শ্রীযুক্ত ভূপেন্দ্রনাথ সান্যাল কর্তৃক সঙ্কলিত। ইহাতে ব্রহ্মচর্য্য ও গার্হস্থ্যাদি আশ্রমের উদ্দেশ্য ও আবশ্যকতা অতি সুন্দরভাবে বিবৃত হইয়াছে। মহর্ষি মনুপ্রমুখ মহাপুরুষগণের আদেশসকল বর্ত্তমানকালে কিরূপে প্রতিপালিত হইতে পারে, তাহারও যথেষ্ট ইঙ্গিত ইহাতে আছে। পুস্তকখানি বালক, বৃদ্ধ, স্ত্রী, পুরুষ সকলেরই সুখপাঠ্য, এবং সময়োপযোগী হইয়াছে। মূল্য ॥০ আনা, ভিঃ পিঃ ডাকে ॥৵০।

অভ্যাস যোগ—শ্রীযুক্ত ভূপেন্দ্র নাথ সান্যাল প্রণীত মূল্য ॥০ আট আনা। ইহাতে মহর্ষি বশিষ্ঠের উপদেশ, গীতার নিগূঢ় তত্ত্ব, সনাতন ধর্ম্মের অন্তর্নিহিত শক্তি, কর্ম্ম, জ্ঞান, ভক্তি,

দৈব ও পুরুষকার প্রভৃতি জটিল বিষয়গুলি অতি সুন্দরভাবে বিবৃত হইয়াছে। বর্ত্তমান কালেও অনেক মহাপুরুষ যাঁহারা চেষ্টা, যত্ন ও অভ্যাসবলে জ্ঞান ভক্তির উন্নত শিখরে আরোহণ করিয়াছিলেন, এবং কতিপয় মহাত্মা যাঁহারা এখনও জীবিত, তাঁহাদের জীবনের সংক্ষিপ্ত ২।৩ টী সারবান্ কথা ইহাতে সন্নিবেশিত হওয়ায় গ্রন্থখানি আরও সরল ও সুন্দর হইয়াছে।

---

সেই সর্ব্বজন প্রশংসিত সুরচিত ও সুললিত

# শান্তি-পথ।

ও

# ধ্যান-যোগ।

( পরিবর্দ্ধিতাকারে পুনঃ প্রকাশিত হইয়াছে )

দুর্লভ মনুষ্যজন্ম পাইয়া ভগবদ্ভক্তি লাভের জন্ম কিরূপে কর্ত্তব্যনিষ্ঠ হইতে হয়, আত্মবিশুদ্ধি লাভ করিতে হইলে শোকমোহের সীমা অতিক্রম করিয়া শাশ্বতী শান্তি পাইবার জন্ম কিরূপ পুরুষার্থের প্রয়োজন, ব্রহ্মবীর্য্য সহকারে সংসারের আবিল স্রোতের মধ্য দিয়াও শুদ্ধসত্ত্বময় পথে চলিবার উপায় কি, তদ্বিষয়ক উপদেশ সমূহ অতি সরল ও মনোহর ভাষায় "শান্তিপথের" পত্রে পত্রে শোভা পাইতেছে। জীবনের কর্ত্তব্য নির্ণয় পূর্ব্বক নিষ্কাম কর্ম্মের সাধনায় যাঁহার অনুরাগ, সুখ দুঃখের অধিকার হইতে—জন্ম মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণের নিমিত্ত যিনি ব্যাকুল হৃদয়, তিনি শান্তিপথে জীবনযাত্রার সকল সমাচারই পাইবেন। বিশেষতঃ শান্তিপথে বিচরণ কালে সুখপূর্ব্বক বিশ্রাম জন্ম এই সংস্করণে "ধ্যানযোগও" বিশদভাবে ব্যাখ্যাত হইয়াছে। উপনিষৎ ও যোগদর্শনাদিতে ধ্যান, ধারণা, সমাধি ও তদনুকূল সাধনাঙ্গ সমূহের যে সমস্ত সুগভীর উপদেশরাশি নিহিত আছে, তাহাই অতি সরলভাবে সকলের অনুষ্ঠানের অনুকূল করিয়া লিখিত ও "ধ্যানযোগ" নামে অভিহিত হইল। সংসারের ঘূর্ণাবর্ত্তে পড়িয়াও কিরূপে নিজ অবস্থানুসারে ধর্ম্মসাধন করিতে পারা যায়, শান্তিপথের পাঠকগণ পুস্তকখানি একবার পাঠ করিলেই তাহা সম্যক্রূপে বুঝিতে পারিবেন, এবং ধ্যান-যোগাধ্যায় তাঁহাদিগকে নিশ্চয়ই শান্তি-পথে অগ্রসর হইতে উৎসাহিত করিবে, ইহাও সাহস করিয়া বলিতে পারা যায়। ভক্তি, কর্ম্ম, জ্ঞান ও যোগ সাধনতত্ত্বের একত্র সমাবেশ দেখিয়া সকলেই সুখী হইবেন ইহা আশা করি। ইহাতে আর্য্যধর্ম্মের—সনাতন হিন্দুধর্ম্মের লক্ষ্য ও সাধনা সরলভাবে বিবৃত হইয়াছে।

**হিতবাদী** বলেন —"শান্তি-পথের লেখা সুন্দর, ভাবাভিব্যঞ্জনায় পারিপাট্য আছে, বিষয় নির্ব্বাচনও সুন্দর হইয়াছে।"

**প্রবাসী** বলেন :—"গ্রন্থের বিষয় অতি সুন্দর, গ্রন্থও সুলিখিত। পাঠকগণ ইহা পাঠ করিয়া উপকৃত হইবেন।"

**Indian Empire** লিখিয়াছেন :—"The book very ably deals with some of the high Hindu tenets which should be read with interest and profit by every one."

**Leader** ( Allahabad ) এই পুস্তক সম্বন্ধে লিখিয়াছেন :—"It deals with intricate questions of Hindu philosophy, its aim and final goal. The

fundamentals of the difficult subject of Hindu philosophy can be easily grasped from this book, which we recommend to all interested in it."

**Indu** (Bombay) :—"Can be read with profit."

**Modern Review** (Calcutta) :—"It is worth reading."

পুস্তকের আকার পূর্ব্বাপেক্ষা অনেক পরিমাণে বর্দ্ধিত হওয়ায় ও উত্তম কাগজে মুদ্রণ জন্য মূল্য ৸৹ আনা মাত্র নির্দ্ধারিত হইল।

**হিন্দীশিক্ষা সোপান**—(বাঙ্গালা ভাষায় লিখিত হিন্দী শিক্ষার সরল ও সংক্ষিপ্ত ব্যাকরণ। ইহা পাঠ করিলে এক মাসের মধ্যেই বিশুদ্ধ হিন্দী শিক্ষা করিতে পারিবেন। ৵১০ আড়াই আনার টিকিট পাঠাইলে ব্যাকরণের সহিত হিন্দীভাষায় লিখিত একখানি "নলচরিত"ও উপহার দেওয়া হইবে।

প্রবাসী লিখিয়াছেন :—"ইহাতে বাঙ্গালীর হিন্দীশিক্ষার সাহায্য হইতে পারে। ভাষার ধাত বুঝিয়া বেশ প্রণালী সঙ্গত উপায়ে হিন্দীর ব্যাকরণ ও প্রকৃতি মোটামুটী বুঝানো হইয়াছে। উদাহরণ স্বরূপ কৃষ্ণানন্দ স্বামীর হিন্দী রচনাও উদ্ধৃত হইয়াছে।"

## অপূর্ব্ব ভ্রমণ-বৃত্তান্ত।

ইহাতে ভারত ভ্রমণের সহিত সামাজিক, রাষ্ট্রীক ও ধর্ম্মজীবনের বিবিধ তত্ত্ব বর্ণিত হইয়াছে। সিদ্ধযোগী ধীরবীর্য্য কৃত হিমালয়স্থিত ঋদ্ধিমন্দিরের বিস্ময়কর বিবরণ পাঠে অনেকে চমৎকৃত ও পুলকিত হইবেন। ইহাতে যোগতত্ত্ব ও সাধনক্রম এবং জ্ঞান ও ভক্তির প্রকৃত লক্ষ্য ও সমন্বয় সরলভাবে বিবৃত হইয়াছে।

"ঢাকা প্রকাশ" বলেন—"'অপূর্ব্ব ভ্রমণ বৃত্তান্ত" বস্তুতঃই অপূর্ব্ব জিনিষ। একবার পাঠ করিতে আরম্ভ করিলে, পাঠক উহা শেষ না করিয়া থাকিতে পারিবেন না। ভ্রমণ বৃত্তান্ত পাঠের সহিত গভীর তত্ত্ব সকল অলক্ষিত ভাবে হৃদয়পটে অঙ্কিত হইয়া যায়। ঋদ্ধিমন্দিরের বর্ণনা পাঠকালে আমরা এতই মুগ্ধ হইয়াছিলাম, যে সময় সময় আমাদের শরীর রোমাঞ্চিত হইয়াছিল।"

মূল্য ।৶৹ মাত্র। (শ্রীমৎ পরিব্রাজক স্বামিজী ব্যাখ্যাত গীতার গ্রাহকগণের জন্য মূল্য ।৹ মাত্র)।

---

## ফটো ও অয়েল পেণ্টিং।

পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামিজীর গুরু মহারাজ শ্রীমৎ দয়ালদাস স্বামিজী মহোদয়ের ফটো (ক্যাবিনেট সাইজ)—১৲। পরিব্রাজক শ্রীমৎ শ্রীকৃষ্ণানন্দ স্বামিজীর ক্যাবিনেট সাইজের ফটো—মূল্য ১৲। শ্রীমৎ স্বামিজীর ক্যাবিনেট সাইজ তৈলচিত্র (oil painting)—৫৲।

পরিব্রাজক শ্রীমৎ শ্রীকৃষ্ণানন্দ স্বামিজীর সুন্দর হাফটোন চিত্র ও বৃহৎ লিথো প্রত্যেকখানি ডাকব্যয় সহ /১০ আনা।

☞ আট আনার কম মূল্যের পুস্তকাদি ভিঃ পিঃ ডাকে প্রেরণে বহু অসুবিধা হয়। অতএব অল্প মূল্যের পুস্তক লইতে হইলে অনুগ্রহ পূর্ব্বক ডাক টিকিট পাঠাইবেন। এতদ্বারা পূর্ব্ব পূর্ব্ব মূল্যনিরূপণতালিকা সংশোধিত ও পরিবর্দ্ধিত হইল।

পুস্তক পাইবার ঠিকানা—

ম্যানেজার—**কাশী-যোগাশ্রম,** বেনারস সিটি।